নাটকাবলীর অধিকাংশেই ঐ বসন-বিভ্রাট্ দেখিতে পাওয়া যায়। ভারবি এই হেয় অনুকরণ-প্রিয়তাকে বোধ হয় অন্তরের সহিত অশ্রদ্ধা করিতেন—তাই ঐ সকল অপরাধে অপরাধী হন নাই; "কবির্বান্তং সমশ্নুতে"—আলঙ্কারিক-গণের এই তীব্র কশাঘাতের ভাজন হন নাই! বাগ্‌দেবতা তাঁহাকে যতটুকু অনুগ্রহ করিয়াছিলেন, মাত্র তাহাই সম্বল করিয়া, এই দীর্ঘ সংসারের উপকূল বাহিয়া তিনি চলিয়া গিয়াছেন; আপনার গৌরবে আপনি গৌরবিত হইয়া রহিয়াছেন; পরের গৌরব "আপন" বলিয়া শ্লাঘা হারান নাই। তাই তাঁহার কাব্য সর্ব্বথা আলোচ্য। একটা সম্পূর্ণ চরিত্র আঁকিয়া জগতে, আকল্পস্থায়িনী খ্যাতির বিজয়-কিরীট তিনি অর্জ্জন করিতে পারেন নাই, কিন্তু তিনি যে সকল ক্ষুদ্র ক্ষুদ্র চিত্র অঙ্কিত করিয়াছেন, তাহাতে তাঁহাকে কবিজগতে অমর করিয়া রাখিয়াছে। তদীয় "কিরাতর্জ্জুনীয়" কাব্যের কিয়দংশ আলোচিত হইলেই, বোধ হয়, এ সত্য প্রতিপন্ন হইবে।

এই কর্ম্মময় বিশ্বে আসিয়া বিধাতার নির্দ্দেশমতে কর্ম্ম করিয়া যাওয়াই মানবের প্রধান ধর্ম্ম। সেই ধর্ম্ম অর্জ্জন করিতে হইলে তপস্যা চাই। তপস্যা ব্যতিরেকে এ সংসারে কোন কার্য্যেই সিদ্ধি লাভ হয় না। প্রণয়ীর প্রণয়চর্চ্চা হইতে শ্মশান-চারী তাপসের তপঃসাধনা পর্য্যন্ত কর্ম্মেই তপস্যা চাই, হৃদয়ের একাগ্রতা চাই। একাগ্রতার অমৃত রস ঢালিয়া

দিতে না পারিলে, মানসকাননের কোন লতাই মুঞ্জরিত হয় না। দেবতা হইতে মানব, অথবা তির্য্যক্ জাতি পর্য্যন্ত সকলকেই—বাসনার অনুপাতে, একাগ্রতার সেবা করিয়া অভীষ্টলাভ করিতে হয়। একাগ্রতায়—অর্থাৎ হৃদয়ের দৃঢ়তায় অতি দুর্লভ বস্তুও একান্ত সুলভ হইয়া উঠে। আজ যাহা স্বপ্ন, তপস্যা থাকিলে, কাল তাহা বাস্তবরূপে পরিণত হইতে পারে। এই মহা সত্য, কবিবর ভারবি তদীয় মহাকাব্যে সঙ্গীত করিয়া গিয়াছেন। এই সত্যই তাঁহার কাব্যের প্রাণ। এই প্রাণে সঞ্জীবিত হইয়া তদীয় কাব্য মদমন্থর কুঞ্জরের ন্যায় ধীর পদে চলিয়া গিয়াছে, তাহার নিজের প্রাণে সমাজকে অনুপ্রাণিত করিয়া, উচ্চ হইতে উচ্চতর লোকে তুলিতে প্রয়াস পাইয়াছে। ভাগীরথী-যমুনা সরস্বতী-শোভিত ভারতবর্ষরূপী, সুরম্য তপোবনের অন্যতম সাধক ভারবি স্বয়ং যে তপস্যায় সিদ্ধিলাভ করিয়াছিলেন, সেই তপস্যার মাহাত্ম্য কীর্ত্তন করিয়া ভারতবাসীকে স্ব স্ব জীবনের লক্ষ্যের দিকে অগ্রসর হইতে যেন অঙ্গুলিসঙ্কেতে আহ্বান করিয়াছেন। জিতেন্দ্রিয় অর্জ্জুনকে জনহীন দুর্গম গহন পর্ব্বতে তাপসবেশে দাঁড় করাইয়া, ভারবি তাঁহার তপোলব্ধ কম্বুনাদে যেন বলিতেছেন যে,—বাহুবলের গর্ব্ব করিও না, ধনবলের গর্ব্ব করিও না, মনের বল সঞ্চয়ে যত্ন কর। দেহীর দেহ নশ্বর, আত্মা অবিনশ্বর, নশ্বর দেহের বলে অনশ্বর কীর্ত্তি লাভ

অসম্ভব, অনশ্বর আত্মার বলে বলীয়ান্ হও, জগৎ তোমার নিকট মস্তক অবনত করিবে, চিরমঙ্গলময়ের মঙ্গল নির্ম্মাল্যে তোমাকে জীবনসংগ্রামে বিজয়ী করিবে। তুমি অমর হইবে। অর্জ্জুনের ন্যায় তুমিও জগৎপতির প্রেমালিঙ্গনের সৌভাগ্যে ভাগ্যবান হইতে পারিবে,—তোমার মরজীবন কৃত-কৃতার্থ হইবে।

যে মহামন্ত্র প্রচার করিবার জন্য ভারবি লেখনী ধারণ করিয়াছিলেন, তাহা সিদ্ধ হইয়াছে। তদীয় কাব্যের পরিসমাপ্তির সঙ্গে সঙ্গে ভাবুক পাঠকের প্রাণে কেমন একটা নবীন উৎসাহ, পাঠকের অজ্ঞাতসারে আসিয়া উপনীত হয়,—পাঠক একটা অধ্যবসায়পূর্ণ—দৃঢ়তার স্থায়ী ভিত্তির উপর আপনচিত্ত স্থাপিত করিয়া, পরম আনন্দিত হন। অলীক এবং ক্ষণিক আমোদ উপভোগ করাইয়া পাঠককে বশীভূত করিবার প্রবৃত্তি ভারবির ছিল না,—তাঁহার কাব্য আলোচনা করিয়া সমাজ উন্নত হউক, দৃঢ়প্রতিজ্ঞ হউক, অবসন্ন প্রাণে উৎসাহের সঞ্চার হউক,—ইহাই বোধ হয় তাঁহার আন্তরিক বাসনা ছিল। উদার আদর্শ অঙ্কিত করিয়া সমাজ-মন্দিরের গাত্র খচিত করিব,—লোক-সমাজ উন্নত করিব,—এই বিশ্বহিতৈষণায় অনুপ্রাণিত হইয়া, যে সমুদয় কবিগণ বীণাপাণির সেবা করিয়াছেন,—কালিদাস এবং ভবভূতির পর, তাঁহাদের মধ্যে ভারবির নামই উল্লেখ-যোগ্য। তিনি যে তাপস অর্জ্জুনের

মুখ দিয়া নিজের মনের প্রতিজ্ঞা ব্যক্ত করিয়াছেন. সে প্রতিজ্ঞা পূর্ণ হইয়াছে। 'অযাতপূর্ব্বা পরিবাদগোচরং সতাং হি বাণী গুণমেব ভাষতে।' কাহারও দোষের অংশ তিনি দেখিতে চান নাই, বা দেখেন নাই; যাহা সৎ, যাহা নির্ম্মল, তাহাই তাঁহার সেব্য ছিল। আর্য্য-হৃদয় যে, গুণের দাস, গুণীর সেবক, এ কথা তিনি তদীয় কাব্যের পত্রে পত্রে প্রমাণিত করিয়াছেন।

অলঙ্কারের গৌরবকে প্রবীণ ভারবি, বোধ হয়, গৌরব বলিয়াই গণ্য করিতেন না। অলঙ্কারের সৌন্দর্য্যে কবিতা সাজাইতে গেলে, অনেক স্থলে কবিতার প্রাণ নিস্তেজ হইয়া পড়ে,—ভাবের জড়তা অথবা অভাব উপস্থিত হয়। কালিদাস ব্যতীত, অনার্য কবিকুলের মধ্যে, ভাষা, ভাব, এবং অলঙ্কার— এই ত্রিতয়ের অনুপম মালা গাঁথিয়া কবিতাসুন্দরীকে মনের মত করিয়া সাজাইতে, আর কেহ পারেন নাই, পারিবেনও না। কালিদাসের কবিত্বপ্লাবিত ভারতবর্ষে, কালিদাসের নানালঙ্কার ভূষিতা বাগ্‌দেবতার সমক্ষে, সামান্য কতিপয় অলঙ্কারের বিড়ম্বনায় আত্ম-কবিতাকে বিড়ম্বিত করিয়া, ভারবি অনুশোচনা ভোগ করেন নাই; তাঁহার কাব্য পাঠ করিলেই স্পষ্ট বোধ হয় যে বর্ণনার মুখে—যদি কখনও কোন সুসঙ্গত অলঙ্কারের উন্মেষ হইয়াছে,—তবে, মাত্র তাহাই প্রকাশ করিয়া ভারবি ক্ষান্ত হইয়াছেন; নতুবা, অলঙ্কারের প্রাচুর্য্য দেখাইয়া কালিদাসের ভারতে তিনি সুখ্যাতি অর্জ্জনের স্পর্দ্ধা করেন নাই।

বোধ হয়, তিনি বুঝিয়াছিলেন যে, শারদী পূর্ণিমার সস্মিতমুখী প্রতিকৃতির সমক্ষে তুচ্ছ ক্ষীণদশা দীপশিখার তত আবশ্যকতা নাই। তিনি যাহাই বুঝিয়া থাকুন, যে কারণেই তাঁহার কাব্যে অলঙ্কারের বাহুল্য না থাকুক, কিন্তু স্থানে স্থানে যে দু'চারিটি আলঙ্কারের তিনি নমুনা দেখাইয়াছেন, তাহাতেই তাঁহাকে একজন নিপুণ আলঙ্কারিক রূপে স্বীকার না করিয়া গত্যন্তর নাই।

তাঁহার কাব্যের নায়ক মধ্যম পাণ্ডব অর্জ্জুন। ভগবান্ নারায়ণের অনুগ্রহে তিনি বলীয়ান, জগতে অপ্রতিদ্বন্দ্বী। তাদৃশ অর্জ্জুনেরও উৎকর্ষ প্রতিপাদনের উদ্দেশ্যে তাঁহাকে প্রতিনায়ক কিরাতপতিকে বহুশক্তি সমন্বিত করিয়া বর্ণনা করিতে হইয়াছে। অন্যান্য রসের অভাব না থাকিলেও, তাঁহার কাব্যে বীর রসেরই প্রাধান্য। সেই বীররসের পরিপোষণের জন্য, আবশ্যক স্থলে, তিনি কদাচিৎ আদিরসাদির সামান্য অবতারণা করিয়াছেন। নদ-নদী-পর্ব্বত-কন্দর, উদ্যান, বাপী, হ্রদ, তড়াগ প্রভৃতির চিত্তহারিণী বর্ণনায় তিনি বিশেষ দক্ষতার পরিচয় দিয়াছেন। অবসর পাইলেই, তিনি সরল জনপদবাসীর ছলনা--হীন মূর্ত্তি আঁকিতে প্রয়াস পাইয়াছেন, অনেক স্থলে সে প্রয়াস সিদ্ধও হইয়াছে!

সৌন্দর্য্যের কবি কালিদাস, বা ভাবের অদ্বিতীয় কবি ভবভূতির ন্যায়, বর্ণনীয় পদার্থের সহিত একেবারে তন্ময় হইয়া

পড়িয়া, জগৎকেও সেই সঙ্গে তন্ময় করিয়া তুলিবার শক্তি ভারবির কাব্যে পরিলক্ষিত হয় না। আদি রসের রমণীয় আবরণে, কিংবা করুণরসের বিষাদ-ধূসরা হৃদয়োন্মাদিনী ছায়ায়, যাঁহারা কবিতার অধিষ্ঠাত্রী দেবতাকে আবৃত এবং চিত্রিত করিয়াছেন, তাঁহাদের কবিতার গন্তব্য পথ তত বন্ধুর নহে, অথবা অনেকটা সুগম। কিন্তু বীররস বা ভয়ানক রসের বর্ণনাকারীদের কল্পনার পথ বড়ই দুর্গম, বিশেষতঃ বর্ত্তমান ভারতে। কেননা—গ্রন্থাদিতে বীররসের ইতিবৃত্তের অধ্যয়ন ব্যতীত, সাক্ষাৎ সম্বন্ধে ও রসের আস্বাদ ভারতবাসী, বহুদিন যাবৎ বিস্মৃত হইয়াছে। ভারতবাসীর হৃদয় স্বভাবতঃই শম-প্রধান। শম গুণের শীতল ছায়ায় উপবেশন করিতে পাইলে, তাহারা রসান্তরের সেবা করিতে তত প্রস্তুত নহে। এ তত্ত্ব কবি-কুল-কেশরী কালিদাস নিপুণভাবে বুঝিয়াছিলেন,—তাই তাঁহার গ্রন্থাবলীর মধ্যে মুখ্যরূপে কোথাও বীররস চর্চ্চিত হয় নাই। প্রয়োজন বশতঃ হয় ত, কোথাও অতি সতর্ক হস্তে, গৌণভাবে ও অতি সংক্ষেপে তিনি বীররসের আভাস প্রদর্শন করিয়াছেন মাত্র। তিনি সৌন্দর্য্যের উপাসক ছিলেন, তিনি স্বভাবের উপাসক ছিলেন, শান্তি-প্রবণ আর্য্যহৃদয়ে, তাই তিনি সৌন্দর্য্যের এবং স্বভাবের মহিমা অনুভূত করাইতে চেষ্টা করিয়াছেন। ভবভূতি কালিদাসের কবিতার প্রকৃত সেবক ছিলেন,—কালিদাসের ভাবে, কালিদাসের কবিতার মাধুর্য্যে

তাঁহার প্রাণ মজ্জিয়াছিল ; তার উপর আবার বাগ্‌দেবতারও তাঁহার প্রতি অশেষ করুণা ছিল, তিনি কালিদাসেরই প্রদর্শিত পথে যাত্রা করিয়া, কালিদাসেরই প্রতিষ্ঠিত সারস্বত মন্দিরের দ্বারে উপস্থিত হইয়াছেন। কিন্তু ভারবির ইতিবৃত্ত অন্যরূপ। তিনি একেবারে বিভিন্ন পথের পথিক। অবশ্য বীররসের বর্ণনা ভবভূতিও করিয়াছেন,—কিন্তু তাহা গৌণতঃ, মুখ্যতঃ নহে। আর ভারবি, মুখ্যভাবে বীররসাশ্রিত বর্ণনা করিয়া বিদ্বদ্বৃন্দকে চমৎকৃত করিয়াছেন। কালিদাসের কবিতা যেন শারদী জ্যোৎস্না, বসন্তের কাননশোভা। ভবভূতির কবিতা পূত-চরিতা, শান্ত-হৃদয়া বনদেবতা, অথবা বিশ্বহিতৈষিণী আত্মাভিমান-বতী তাপসী। আর ভারবির কবিতা যেন গাম্ভীর্য্যের প্রতিকৃতি সাঙ্খ্য-প্রকৃতি, অথবা অনন্ত জলরাশির তরঙ্গসঙ্ঘাত-হীনা গুরুগম্ভীরা বক্ষঃস্থলী। সে বক্ষে চাঞ্চল্য নাই, উদ্বেগ নাই, বিশ্ববহনক্ষমা সর্ব্বসংহার ন্যায়, সে বক্ষ স্থির ধীর গম্ভীর। কালিদাস ঘটনার বশে চলিতেন, যাহা ঘটে নাই, বা ঘটিয়া থাকিলেও যাহাতে চমৎকারিতা নাই, কালিদাসের তাহা অস্পৃশ্য ছিল। ভবভূতি ঘটনাকে আপনার মনের মত ছাঁচে ঢালাই করিয়া লইতেন, প্রকৃতিকে আপনার অনুগামিনী করিয়া লইতেন। আর ভারবি, যাহাতে দুর্ব্বল হৃদয় সবল হয়, চির-রোগীর অবসন্ন হৃদয়েও অক্লান্ত উৎসাহের আবির্ভাব হয়, তাহার চেষ্টা করিতেন, সম্ভব অসম্ভব বিচার করিতে তিনি

প্রস্তুত ছিলেন না। মহত্ত্বের একটা অসম্ভাব্যতা কোথায়? মহান্, মহত্তর, মহত্তম স্বভাবের নিদর্শন ভারতবর্ষে বিরল নহে: তাই তিনি ঔদার্য্য এবং শৌর্য্যের সহিত মহত্ত্ব ও গাম্ভীর্য্যের সমবায়-প্রদর্শনে কৃতসঙ্কল্প ছিলেন। কালিদাসের ভাবোন্মাদিনী সরস্বতী বাছিয়া বাছিয়া, কখনও কেসর তরুর মূলে, কখনও কর্ণিকার তরুর মূলে, কখনও বা নিদাঘ দিবসের শেষে, শিরীষ তরুর ছায়ায় বসিতে ভালবাসেন; ভবভূতির বশংবদা বাগ্দেবতা নীলসলিলা যমুনার তটে, স্নিগ্ধ গম্ভীর শ্যামল বটবৃক্ষের প্রশান্ত ছায়ায়, একাকিনী বসিয়া, পুরোবর্ত্তিনী মন্থরগামিনী তটিনীর দিকে চাহিয়া থাকিতে ভালবাসেন। আর ভারবির ব্রাহ্মী দেবী, হিমাচলের অভ্রভেদিনী শিখর-মালার কোথাও বসিয়া, অধোবর্ত্তিনী ছায়াবৎ প্রতীয়মানা ধরণীর মুগ্ধমূর্ত্তি দর্শনে নিরতা, অনেকাংশে যেন ভবভূতিরই সরস্বতীর ছায়ায় প্রতিবিম্বিতা। কালিদাসের কবিতা সুন্দরী, শারদা জ্যোৎস্নার ন্যায়, কুসুমিতা লতিকার ন্যায়, সালঙ্কারা তরুণীর ন্যায় আপনার সৌন্দর্য্যে আপনিই বিহ্বলা, আপনার ভাবে আপনিই বিভাবিতা। ভবভূতির কবিতা বর্ষীয়সী রাজমহিষীর ন্যায়, অভয়দায়িনী দশভুজার ন্যায়, করুণাময়ী জননীর ন্যায়, শান্তিশালিনী ও স্নেহবর্ষিণী। আর ভারবির কবিতা, নীরেন্দ্র-প্রতিমা আকাশমূর্ত্তির ন্যায়, নিরাভরণা অক্ষসূত্রকরা ধূসরাকৃতি সন্ন্যাসিনীর ন্যায়, শরতের শেফালিকার ন্যায়, অথবা নীরবতার প্রতিমূর্ত্তি তমস্বিনী

নিশীথিনীর ন্যায় গাম্ভীর্য্যবতী। সে মূর্ত্তিতে তারল্যের আভাস নাই, বিলাসের ছায়া নাই। কালিদাসের কবিতারাণীর প্রতি নিঃশ্বাসে বসন্তের সখা মলয় পবন প্রবাহিত হয়, বিশ্ব আমোদিত হয়। ভবভূতির কবিতাদেবীর শ্বাস-প্রশ্বাস গ্রীষ্মের সান্ধ্য· সমীরণ বহাইয়া তাপিত জীবের মনঃ প্রাণ জুড়াইয়া দেয়। আর ভারবির তাপসী-বেশা, দৃঢ়-হৃদয়া, স্থিরসঙ্কল্পা কবিতার অধিষ্ঠাত্রী দেবতা, আশার সুশীতল অঞ্জনে নয়ন স্নিগ্ধ করিয়া ইতস্ততঃ দৃষ্টি সঞ্চালন করেন। সে দৃষ্টিতে অতি বড় নিরুৎ-সাহের চিত্তেও উৎসাহ আনিয়া দেয়, চির-অবসাদ-গ্রস্তের হৃদয়েও নবজীবন সঞ্চার করিয়া দেয়। সে দৃষ্টিতে পুরোবর্ত্তী ব্যক্তির হৃদয় বলিষ্ঠ হয়. অবিমৃশ্যকারিতা কর্ত্তব্য–বিতৃষ্ণা প্রভৃতি মনুষ্যত্ব-ঘাতী ভয়ঙ্কর দোষসমূহ, সে দৃষ্টির অমৃতধারায় বিধৌত হইয়া যায়। মানুষ যে কত অসীম শক্তির আধার, একটা মানুষের দ্বারা যে কত বৃহৎ কর্ম্ম সমাহিত হইতে পারে, সে তথ্য ভারবির সরস্বতী যেন গুরুর আসনে বসিয়া বুঝাইয়া দেন। ভারবির কবিতার অঙ্গে শারদী চন্দ্রিকার নির্য্যাসের প্রলেপ নাই, বা সৌদামিনীর চিরচঞ্চলা আভায় সে অঙ্গ প্রদীপ্ত নহে, কিন্তু ধবলবসনা সংযমিনী ব্রহ্মচারিণীর ন্যায় সে কবিতা লোকাতিশায়ী তেজোগৌরবে গৌরবান্বিতা। সে কবিতা উপ-ভোগের রাজ্যের নহে, তাহা সত্ত্ব-প্রধান সমাজের পূজার্হা, সাধকের সাধনার সামগ্রী। ভারতবাসী তাদৃশী কবিতার

রসাস্বাদনে কৃতকৃত্য হইয়াছে,—ভারতভূমী তাদৃশী কবিতার উৎসরূপী ভারবির আবির্ভাবে পবিত্র ও ধন্য হইয়াছে,—আর সংস্কৃত সাহিত্য তাদৃশ মহাকবির অনুগ্রহে, অক্ষয় সম্পদে সম্পন্ন হইয়া, তাহার জগদ্বরেণ্য মাহাত্ম্যকে আরও বরেণ্যতর করিয়াছে।

---

## দ্বিতীয় অধ্যায়।

### সংস্কৃত সাহিত্য।

প্রাচীন সংস্কৃত কাব্যের প্রতি নিবিষ্ট-হৃদয়ে দৃষ্টিপাত করিলে, তাহার একটি অসাধারণ ধর্ম্ম বা গুণ দেখিয়া আমরা অতীব স্তম্ভিত হই, বিস্মিত হই, দেখিতে দেখিতে আত্মহারা হই, ক্রমে সৌন্দর্য্যে মুগ্ধ হইয়া পড়ি। জগতের অন্য কোন জাতির কাব্যে, এই ধর্ম্ম বা গুণ ঠিক এমনি ভাবে আছে কি না, বলিতে পারি না, কিন্তু আমাদের প্রাচীন কাব্যাবলীতে যাহা আছে, তাহাতে স্বজাতিকে ধন্য ও গৌরবিত মনে করি। দেখিতে পাই, পৃথিবীর মধ্যে যাহা কিছু প্রকাণ্ড, সুন্দর, যাহা কিছু নূতন, নিষ্কলঙ্ক, মনোহর, সেগুলিকে একত্র সঙ্কলন করিয়া তাহাদের যেটির যে স্থানে সন্নিবেশ করিলে, তাহার সুন্দরতা ও নির্ম্মলতা আরও ফুটিয়া উঠিবে, সেইটিকে ঠিক সেই স্থানে সেইভাবে সন্নিবেশিত করিয়া, ভারতবর্ষের অমর কবিগণ,—না—

না, কবি নহে, অমর চিত্রকরগণ, তাঁহাদের প্রিয় দর্শকবৃন্দের সমক্ষে কল্পনার অতীত, নয়নরঞ্জন চিত্র অঙ্কিত করিয়া তুলিয়া ধরিয়াছেন। প্রেমিক দর্শক, সেই দিব্য ও অনুপম এবং মনোরম চিত্র দেখিতে দেখিতে যখন আত্মবিস্মৃত হইয়া তাহার হৃদয়প্লাবী ভাবরসে নিমগ্ন হইতে থাকেন, আপনার হৃদয়ের ভাবে আপনিই বিভোর হইয়া পড়েন, যোগীর যোগমগ্ন হৃদয়ের একাগ্রতার ন্যায় এক অচিন্ত্যপূর্ব্ব একাগ্রতায় আবিষ্ট হইয়া উঠেন, সেই সময়, দর্শকগণের সেই সমাধিমগ্ন, বাহ্য-চিন্তা-বিমুক্ত চিত্তে, অজ্ঞাতসারে একটা পবিত্রতার নির্ম্মলচ্ছায়া, পুণ্যের বিমল প্রভা ভাসিয়া উঠে। উষার অমৃতবর্ষিণী আলোকমালার ন্যায়, নিশীথকালে চিন্তাশীলের হৃদয়ে চন্দ্রিকাহাসিনী প্রকৃতির স্নিগ্ধ কান্তির ন্যায় নিদাঘ-দিবসের শেষে শ্রমকাতর পথিকের নয়নে নীরব কানন-বীথিকার শ্যামলচ্ছবির ন্যায়, পবিত্রার সেই নির্ম্মলচ্ছায়া, পুণ্যের সেই বিমল প্রভা, দর্শকের জটিল সংসারতাপ ক্লিষ্ট হৃদয় প্রসন্নতায় পরিপূর্ণ করিয়া তুলে। দর্শকের হৃদয় পূর্ব্বসংস্কার ভুলিয়া যায়। একেবারে তন্ময় হইয়া পড়ে। ঐ সমুদয় নির্ম্মল ও সুন্দর চিত্রাবলীর সংসর্গে, সে হৃদয়ও তখন ধীরে ধীরে নির্ম্মল ও সুন্দর হইতে থাকে। তখন সে হৃদয়ে কত বিস্মৃত কাহিনী, প্রাণের কত পুরাতন কথা অনুরণিত হইতে থাকে। সমুদ্রের একপ্রান্তে চন্দ্রমার উদয়মাত্রেই যেমন, বিশাল জলধিবক্ষ ঝটিতি হাসিয়া উঠে, উদ্বেগ হইয়া উঠে, সেই

হাসিতে হাসি মিশাইয়া, উন্মাদিনী তরঙ্গমালা যেমন আপনা ভুলিয়া কত-ই-না নৃত্য করিতে থাকে, কত-ই-না আবেগ প্রকাশ করে, সেইরূপ সৎকবিকৃত চিত্রাবলীর অবলোকনকালে, দর্শকগণের চিত্ত আপনার ভাবে আপনিই হাসিতে থাকে, আপনিই নৃত্য করিতে থাকে, সে হৃদয় তখন বিশ্বব্রহ্মাণ্ড ভুলিয়া যায়। সে হৃদয় তখন আপনাকে সমস্ত সংসার হইতে পৃথক করিয়া লইতে চায়, সেই অনুপম চিত্রের ভাবে আপনাকে অনুপ্রাণিত করিয়া তুলে। তখন সে হৃদয় হইতে যাহা কিছু নীচ, যাহা কিছু সঙ্কীর্ণ, ক্ষুদ্র, তাহার চিন্তা পর্য্যন্তও তিরোহিত হয়। তখন সদ্ভাবে, মনঃপ্রাণ পুলকিত হয়। তুমি ইচ্ছা কর-বা-না-কর, মজিতে চাও-বা-না-চাও, বাসন্তী প্রকৃতির মধুর কান্তি, তাহার স্বকীয় লাবণ্যের চমৎকারিতায়, তোমাকে যেমন বিমুগ্ধ ও চমৎকৃত করিয়া তুলিবেই তুলিবে, তোমার মন যতই বিষণ্ণ বা বিরক্ত থাকুক-না-কেন, তুমি স্বয়ং যতই অন্যমনস্ক হও-না-কেন, বন বিলাসিনী পিকবধূর অমৃত নিস্যন্দিনী গীতলহরী তোমার হৃদয়ে, তোমার অতীত জীবনের কত কথা, কত ছবি, কত ঘটনা যেমন স্মরণ করাইয়া দেয়, নীরব নিশীথ-সময়ে, সাগর-গামিনী উল্লাসিনী তরঙ্গিণীর জ্যোৎস্নাময়ী মূর্ত্তি, এবং তাহার স্বপ্নময়ী, আবেশময়ী, সুধাময়ী প্রাণের কথা—কুলকুল ধ্বনি,—এই উভয়ে তোমার সংসার-বেদনা-বিধুর হৃদয়ে যেমন অপার্থিব আনন্দ-ধারা বর্ষণ করে, তোমাকে

মর্ত্ত হইতে, অনেক উচ্চে, অনেক উৰ্দ্ধে তুলিয়া লয়, তোমার আত্মবিস্মৃতি ঘটাইয়া দেয়, তদ্রূপ তোমার মন যতই নীরস হউক, যতই খিন্ন হউক, তুমি ভাল-বাস-বা-না-বাস, চাও-বা-না-চাও, সৎ-কবি-কৃত আলেখ্যমালা, একবার মুহূর্ত্তের জন্য তোমার হৃদয়ের এক কোণে, অতি সামান্য একটু স্থান,—তিল-পরিমিত স্থান পাইলেই, তোমার সমগ্র হৃদয়টাকে আপনার করিয়া লইবে। তোমার অজ্ঞাতসারে তোমাকে ভুলাইয়া ফেলিবে। বীণাপানির সে ইন্দ্রজালের হস্ত হইতে আর তোমার পরিত্রাণের আশা থাকিবে না। এক বিন্দু আতরের সম্পর্কে যেমন ভূরি ভূরি পদার্থ সুরভি হয়, একবিন্দু কর্পূরে যেমন কলস-কলস জল সুবাসিত হয়, তদ্রূপ সৎকবিতার সেই সামান্য সম্পর্কেও তোমার অতবড় হৃদয়টা নিমেষমধ্যে সদ্ভাবময় হইয়া উঠিবে, সদ্‌গুণার্জ্জনের আকাঙ্ক্ষায় পরিপূর্ণ হইবে। কস্তূরী-হরিণীর বিন্দু-পরিনিত কস্তুরিকার সম্পর্কে যেমন অতিবড় নীরস পাষাণও সৌরভে আমোদিত হয়, তদ্রূপ, তোমার চিত্ত যতই কঠিন হউক-না-কেন, যতই পাষাণ হউক-না-কেন, সৎকবিতার শুভ্র আলোকে তাহা আলোকিত হইবে, সৎকবিতার অমৃত-নির্ঝরে তাহা স্নিগ্ধ ও সুশীতল হইবে। তুমি যদি একান্ত হতভাগ্য হও, তাহা হইলে, বিষয়ীর মনে শ্মশান-বৈরাগ্যের ন্যায়, তোমার মরুকল্প হৃদয়ে সে অমৃত-শীকর-বৃষ্টি হয়ত তত ফলোপধায়িকা হইবে না, নতুবা যদি

তোমার ভাগ্য প্রসন্ন হয়, যদি তোমার প্রানে তরঙ্গ থাকে, ভগবানের অনুগ্রহে যদি তোমার হৃদয়ে প্রেম-দয়া-প্রীতি-স্নেহ-আত্মোৎসর্গ-পরদুঃখকাতরতা প্রভৃতি স্বর্গীয় সম্পদের কোনও একটীরও অঙ্কুর উদ্গত হইয়া থাকে, তাহা হইলে, তোমার যে বীণা বহুদিন, হয়ত—কত দীর্ঘকাল, নীরব রহিয়াছে, তাহাতে কতই-না কলঙ্ক পড়িয়াছে, —সেই বীণা,—একসময়ে যাহাতে কত রাগ আলাপ করিতে, কত সুরের সাধনা করিতে, তোমার প্রাণের সেই চিরবাঞ্ছিত বীণা, আবার আপনিই রুণুরুণু করিয়া কাঁপিয়া উঠিবে, আপনিই বাজিতে চাহিবে। সৎকবি-কৃত কবিতার এমনই মোহিনী শক্তি, এমনই উন্মাদকতা! তাই বলিতেছিলাম যে, সৎকবিকৃত চিত্রাবলীর পরিদর্শনে হৃদয় নির্ম্মল হয়, শীতল হয়, বহির্ভাবনাবিমুক্ত হইয়া, এক অনির্ব্বচনীয় অন্তর্মুখীন অবস্থা প্রাপ্ত হয়, ক্রমে আপনার মধ্যে আপনি ডুবিতে থাকে। সে হৃদয় ক্রমে নির্ম্মল, নির্ম্মলতর, নির্ম্মলতম, হইয়া উঠে। নির্ম্মল আদর্শতলে, পদার্থের প্রতিকৃতি যেমন সুপরিস্ফুটরূপে প্রতিবিম্বিত হয়, শরতের নির্ম্মল তটিনীর নির্ম্মলতম বক্ষে, যেমন শারদী চন্দ্রিকার মধুময়ী ছবি, সুপরিচ্ছন্নভাবে প্রতিভাসিত হয়, তদ্রূপ, তখন দর্শকগণের সেই নির্ম্মল এবং বহির্ভাবনা-বিমুক্ত হৃদয়মুকুরে কাব্যবর্ণিত পূতচরিত ব্যক্তিবর্গের সাধুত্বের ও নির্ম্মলত্বের প্রতিকৃতি অতি স্পষ্টরূপে প্রতিবিম্বিত হইতে থাকে; সেই

প্রতিবিম্বিত চিত্রের বিমল মধুর আলোকে দর্শকের হৃদয়-মন্দির ভরিয়া যায়। তখন তাঁহার মতি গতি-প্রবৃত্তিও সর্ব্বাংশে সাধু হইয়া উঠে। তখন পাঠকগণ রামাদির ন্যায় জগদ্বরেণ্যে চরিত্রসম্পদে সম্পন্ন হইতে বাসনা করেন, রাবণ-বৃত্র-শিশুপালাদির ন্যায় হইতে চাহেন না। তাই প্রাচীন অলঙ্কারিকবৃন্দ বলিয়াছেন, সৎকাব্য যশস্কর, অর্থকর, ব্যবহার-জ্ঞানপ্রদ ও অমঙ্গলহর। সৎকবিতা সাধ্বী বনিতার ন্যায়, অশেষ শান্তিদায়িনী ও পরমহিতোপদেশিনী। যাঁহারা পরিণত-বুদ্ধি-সম্পন্ন, তাঁহাদের সম্বন্ধে ত কথাই নাই, যাঁহারা একান্ত সুকুমারমতি, তাঁহারাও সৎকাব্যের আলোচনায়, কবিনির্ম্মিত আদর্শচরিত্রের আলোচনায় অশেষ শুভফল প্রাপ্ত হন।

পাঠকবৃন্দ নির্ম্মল আনন্দ-লাভের জন্য কাব্যপাঠ করিতে প্রবৃত্ত হন সত্য, কিন্তু সৎকবিতার করুণাময়ী অধিষ্ঠাত্রী দেবতা স্বকীয় অমলপ্রভায় পাঠকদিগকেও ক্রমে নির্ম্মল করিয়া তুলেন, পাঠকের অজ্ঞাতসারে, তদীয় হৃদয়ের উপর, এই প্রকার আধিপত্য-বিস্তারে ভারতবর্ষের মহাকবিগণ একপ্রকার সিদ্ধহস্ত ছিলেন, অপ্রতিদ্বন্দ্বী ছিলেন। এই প্রকারে নিজের অলৌকিক কবিত্বালোকে ও প্রতিভাপ্রভায় পাঠকের অন্তঃকরণ আলোকিত ও বশীভূত করিতে যে সমুদয় মহাকবিগণ সমর্থ হইয়াছেন, তন্মধ্যে, বাল্মীকি, ব্যাস, কালিদাস

১—কাব্যপ্রকাশ।

ও ভবভূতির পর ভারবির নাম নির্দ্দেশ অসঙ্গত নহে। সুতরাং তাঁহারই কাব্য প্রথমতঃ আলোচ্য।

কেবল প্রতিভার সাহায্যে বা হস্তের কৌশলে যেমন কোন চিত্র সর্ব্বতোভাবে নিরবদ্য করা যায় না, উহা করিতে হইলে চিন্তাশক্তির প্রয়োজন হয়, অনুভব-নৈপুণ্যের প্রয়োজন হয়, সেইরূপ কেবল প্রতিভার বলে, বা ভাষার সম্পদে সর্ব্বাঙ্গ-সুন্দর কাব্য প্রণীত হইতে পারে না। লেখকের মনে যদি ভাবের তরঙ্গ না থাকে, প্রেম, সমবেদনা, পরার্থপরতা প্রভৃতি স্বর্গীয় সম্পদের নিরাবিল ধারা প্রবাহিত না থাকে, তবে ভাষাগত সম্পদে লেখকের লেখা সম্পন্ন হইলেও, সে লেখার প্রতিবর্ণে প্রাণের অভাব অনুভূত হয়। কোন প্রতিমার অঙ্গপ্রত্যঙ্গাদি সুমার্জ্জিত ও সুপরিচ্ছন্ন হইলেই, তাহাকে উত্তম বলা যাইতে পারে না। ঐ প্রতিমার প্রত্যেক অঙ্গে এমন একটা জীবন্ত ভাব থাকা চাই, যাহাতে, উহার প্রতি যে একবার দৃষ্টিপাত করিবে, সে আর নয়ন ফিরাইতে পারিবে না। ঐ জীবন্তভাবই প্রতিমার সর্ব্বস্ব। উহারই প্রভাবে, প্রতিমার এক একটি অঙ্গের ভঙ্গিতে রাশি রাশি ভাবের অভিব্যক্তি হয়। ঐরূপ প্রতিমার যিনি নির্ম্মাতা, তাঁহার হৃদয়ে যেমন অনন্ত ভাবের অসংখ্য লহরী নিয়ত নৃত্য করিয়া বেড়ায়, তদ্রূপ, যাঁহার লেখায় পাঠকের চিত্ত, এক অপার্থিব আনন্দে, অনাস্বাদিতপূর্ব্ব অমৃতে আপ্লুত হয়,

পাঠক আপনাকে ভুলিয়া যান, জগৎ ভুলিয়া যান, ঐ লেখা পড়িতে পড়িতে একেবারে তন্ময় হইয়া পড়েন, তাদৃশ লেখকের চিত্তও যে, ভাবের অমৃত ধারায় নিয়ত অভিষিক্ত, কল্পনার উন্মাদে নিয়ত উন্মত্ত, ইহা নিঃসন্দেহে বলা যাইতে পারে। যে নিজে কান্দিতে জানে না, সে কখনও পরকে কান্দাইতে পারে না। যাহার নিজের হৃদয়ে উন্মাদ নাই বা কল্পনার লীলাতরঙ্গ নৃত্য করে না, তাহার লেখায় কখনো অন্যের হৃদয় উন্মত্ত বা তরঙ্গিত হয় না। ব্যাকরণ, ছন্দঃ, অলঙ্কার, শব্দ-সম্পদ্, যুক্তি, ন্যায়, প্রকরণ-সঙ্গতি প্রভৃতি দ্বারাই রচনার সৌষ্ঠব নির্ণয় করা সঙ্গত নহে। উহাতেই লেখকের উৎকর্ষ অঙ্গীকার করা যায় না। কল্পনা, ভাব, সৌন্দর্য্যানুভব, সদ-সদ্বিচার প্রভৃতি দ্বারা লেখককে বুঝিতে হয়, লেখকের মহাপ্রাণতা হৃদয়ঙ্গম করিতে হয়। যাঁহারা ভাবুক, হৃদয়ে যাঁহাদের চিন্তার লহরী নিরন্তর উত্থিত, তাঁহাদের রচনায় পাঠকের হৃদয়, আপনিই ভাবের আবেশে অলস হইয়া আইসে। ভাষা তাদৃশ ভাবুক কবির ভাবের পশ্চাৎ পশ্চাৎ ছুটিতে থাকে, ভাবের সহকারিতা করে। আর ভাব তখন ভাষাকে আপনার ছাঁচে গড়িয়া লয়। ভাবের বৈদ্যুতী শক্তির সংস্পর্শে ভাষার সামর্থ্য তখন শতগুণ বাড়িয়া যায়। ভাবের শক্তি-সহযোগে শক্তিশালিনী হইয়া, ভাষা তখন, উন্মুক্ত-গগনে বসন্ত-সমীরণের ন্যায় কবির কাব্যে সঞ্চরণ করিতে থাকে।

ভাষা কেবল কবির মনের ভাব প্রকাশ করিয়াই তখন ক্ষান্ত থাকে না। ভাষা তখন, কবির উত্তাল চিন্তা-লহরীকে, পরিচারিকার ন্যায় অতি সন্তর্পণে গম্যস্থানে লইয়া যায়, কবির উদ্দাম কল্পনাকে সংযত করিয়া আনে। কবির আকাশ-কল্প হৃদয়ে, কত কল্পনা, কত ভাবে, কত রূপে, মন্দাকিনীতটে অমরবালিকার ন্যায় খেলা করে। কখনো তাহারা যুগপৎ বাহিরে আসিতে চায়, কখনো আবার যুগপৎ কবিকে লইয়া উধাও হইয়া কোথায় চলিয়া যায়। কবি তখন শবের ন্যায় মর্ত্ত্যে পড়িয়া থাকেন, আর তাঁহার প্রাণ, কল্পনার বিমানে চড়িয়া নিমেষে স্বর্গ মর্ত্ত রসাতল ঘুরিয়া আইসে। কল্পনার এই স্বৈরগতিতে, প্রেমিক কবির হৃদয়, কিছুতেই তখন বাধা দিতে পারে না। তখন কবির মনে হয় যে, যদি তাঁহার দশখানা মুখ হইত, বিশখানা হাত থাকিত, তাহা হইলে, হয়ত, তিনি তদানীন্তন হৃদয়ভাবের কতকটা বলিতে বা লিখিতে পারিতেন। কবির এই দুরাশাকে, কবির সহচারিণী ভাষা, সংযত করিয়া আনে। কবিকে যেন, হাতে ধরিয়া গন্তব্য পথে লইয়া যায়। ভাব এবং ভাষার এই সম্বন্ধ যে কাব্যে যত ঘনিষ্ঠ, সে কাব্য তত মধুর, তত নির্দ্দোষ, তত অনুপম। মহাকবি ভারবির কাব্যে ভাবের সহিত ভাষার এই সম্বন্ধ অতি সুদৃঢ়। ভাষা যেন সর্ব্বত্রই ভাবের অনুগামিনী। ভাবোন্মত্ত মহাকবির প্রাণের ভাবের সহিত যেন একেবারে

মিলিয়া মিশিয়া, ভাষা চলিয়া গিয়াছে কোন স্থানে কোন-রূপ বাধাপ্রাপ্ত হয় নাই। ভারবির কাব্যে, যখন যেখানে অশরীরিণী কল্পনা সুন্দরী অপানার মনে যে গান ধরিয়াছেন, শরীরিণী ভাষা, তখন তথায় তাহা তৎক্ষণাৎ, ঠিক সেই সুরে আপনার বীণায় ঝঙ্কার করিতেছেন। ভারবির কবিতা শারদী জ্যোৎস্নার ন্যায় মধুরা বা বসন্তের রাণীর ন্যায় সুন্দরী না হইলেও, তাহা ঊষার ন্যায় স্নেহময়ী, তৃপ্তিময়ী ও নিদাঘের সন্ধ্যার ন্যায় শান্তিদায়িনী। ভারবির কবিতা যদিও যৌবনের সুখস্মৃতির ন্যায় প্রীতিদায়িনী বা লাবণ্যপ্রতিমা সাধ্বী প্রিয়তমার ন্যায় হৃদয়-মোহিনী নহে, কিন্তু তাহা জননীর ন্যায় আশাদায়িনী ও দেবীর ন্যায় চিত্ত-বিশোধিনী। ভারবির কবিতা নানা-ভূষণ-বিমণ্ডিতা সুকুমারী রাজনন্দিনী নহে, কিন্তু তাহা উদার-হৃদয়া অপাপবিদ্ধা তপস্বিনী,—অনুত্তরঙ্গ-হৃদয়া মন্থরগামিনী তটিনী।

---

# তৃতীয় অধ্যায়।

## বৃত্তান্ত।

"রঘুবংশ ও কুমারসম্ভবের পর, সংস্কৃত মহাকাব্যের উল্লেখ করিতে হইলে, উৎকর্ষ ও প্রাথম্য অনুসারে, সর্ব্বাগ্রে কিরাতার্জ্জুনীয়ের নির্দ্দেশ করিতে হয়। এই মহাকাব্যের রচনা অতি প্রগাঢ়, কিন্তু কিঞ্চিৎ দুরূহ, কালিদাসের রচনার ন্যায় সরল নহে। রচনা-প্রণালী দৃষ্টে স্পষ্ট বোধ হয়, কিরাতার্জ্জুনীয়-কর্ত্তা ভারবি কালিদাসের উত্তরকালে, এবং মাঘ, শ্রীহর্ষ প্রভৃতির বহুকাল পূর্ব্বে, প্রাদুর্ভূত হইয়াছিলেন।" "কিরাতর্জ্জুনীয়ের স্থূলবৃত্তান্ত এই;—যুধিষ্ঠির প্রভৃতি পঞ্চ পাণ্ডব, রাজ্যাধিকার হইতে নিষ্কাশিত হইয়া, দ্বৈতবনে বাস করেন। এক দিবস, ব্যাসদেব আসিয়া তাঁহাদিগকে কহেন, দৈব অনুগ্রহ ব্যতিরেকে তোমাদের নষ্টরাজ্যের পুনরুদ্ধারের সম্ভাবনা নাই, অতএব অর্জ্জুন হিমালয়ে গিয়া ইন্দ্রের আরাধনা করুন। তদনুসারে, অর্জ্জুন নির্দ্দিষ্ট স্থানে গিয়া দেবরাজের আরাধনা আরম্ভ করেন। দেবরাজ, তদীয় আরাধনায় তুষ্ট হইয়া, তাঁহাকে শিবের আরাধনা করিতে পরামর্শ দেন। অর্জ্জুন শিবের আরাধনা আরম্ভ করিলে, মূক নামে এক দুর্ব্বৃত্ত দানব, বরাহের রূপ ধারণ করিয়া, তাঁহার প্রাণসংহার করিতে আইসে। সেই সময়ে, শিবও,

কিরাতরাজ্যের আকার পরিগ্রহ করিয়া, অর্জ্জুনের আশ্রমে উপস্থিত হন। অর্জ্জুন বরাহরূপী দানবের প্রাণদণ্ডের নিমিত্ত, শরাসনে শর সন্ধান করিয়াছেন, এমন সময়ে, কিরাতরাজ, এক শরনিক্ষেপ করিয়া বরাহের প্রাণসংহার করিলেন। এই উপলক্ষে কিরাতরাজের সহিত অর্জ্জুনের সংগ্রাম উপস্থিত হইল। সেই সংগ্রামে অর্জ্জুনের অসাধারণ বলবীর্য্য দর্শনে যৎপরোনাস্তি প্রীত ও প্রসন্ন হইয়া, কিরাতরূপী মহাদেব তাহাকে ধনুর্ব্বেদ শিক্ষা করাইলেন। সেই শিক্ষার প্রভাবে অর্জ্জুন অস্ত্রবিদ্যায় অদ্বিতীয় ও অপ্রতিহতপ্রভাব হইয়া উঠিলেন।১"

মহাকবি ভারবি, উপরিবিবৃত ঘটনার অবলম্বনে, এই মহাকাব্যের প্রণয়ণ করিয়াছেন। সংস্কৃত সাহিত্যে, রামায়ণ মহাভারতের পর, অপর কোনও মহাকাব্যের নামোল্লেখ করিতে গেলেই, সহৃদয়-হৃদয়ে, সর্ব্বাগ্রে কালিদাসের রঘুবংশের কথা জাগরিত হয়। রঘুবংশের স্বপ্নময়ী কবিতা-লহরীর স্নিগ্ধ-মধুর ঝঙ্কার, বেলা-বিলীন শ্রান্ত পথিকের কর্ণে, জলধি-তরঙ্গের ঝঙ্কারের ন্যায় প্রতিধ্বনিত হইয়া, কোন্ প্রেমিক পাঠককে আকুল এবং তন্দ্রালস করিয়া না তুলে? সেই রঘুবংশ-সুলভ গুণ-গরিমায় কিরাতার্জ্জুনীয় সুসম্পন্ন না হইলেও,

---

১। বিদ্যাসাগর।

অর্থগৌরবে এবং শব্দ-সম্পদে যে ইহার আসন অপরাপর অনেক মহাকাব্য অপেক্ষা অতি উচ্চে, ইহা স্বীকার না করিলে সত্যের অপলাপ করা হয়।

---

# চতুর্থ অধ্যায়।

## মুক্তকণ্ঠ।

পঞ্চপাণ্ডব দ্রৌপদীর সহিত যখন দ্বৈতবনে অজ্ঞাতবাস করিতেছিলেন, তখন তাঁহাদেরই নিযুক্ত ছদ্মবেশী একজন চর, নবীন সম্রাট্ দুর্য্যোধনের নবতন্ত্র শাসিত রাজ্যের শাসন-প্রণালী ও রীতি নীতি অবগত হইয়া পাণ্ডবকুটীরে ফিরিয়া আসিয়াছে এবং যুধিষ্ঠির সমীপে তাহা নিবেদন করিতেছে। সে এক বিচিত্র বৃত্তান্ত। প্রবল প্রতিদ্বন্দ্বী, ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের প্রতি প্রজাপুঞ্জের হৃদয় একান্ত অনুরক্ত। দুর্য্যোধন রাজা হইয়াছেন বটে, কপট কৌশলে সিংহাসন অধিকার করিয়াছেন বটে, কিন্তু প্রজাবৃন্দের বৎসল অন্তঃকরণ এখনও অধিকার করিতে পারেন নাই। পার্থিব সিংহাসনে বসিয়া, তাই তীক্ষ্ণধী রাজা দুর্য্যোধন, প্রজা-হৃদয়ের অপার্থিব প্রীতি আকর্ষণ করিতে যত্নপর হইয়াছেন। তাঁহার আদরে, আপ্যায়নে ও রাজকার্য্যের শৃঙ্খলায়, ধীরে ধীরে প্রজাগণ অজ্ঞাতসারে যেন

রাজার প্রতি আকৃষ্ট হইতেছে। অতি সতর্কতার সহিত, বিজয়-দৃপ্ত রাজা, রাজ্যশাসন ও প্রজাপালন করিতেছেন। রাজা এতদিনে স্পষ্টতঃ বুঝিয়াছেন যে, বলে বা কৌশলে সিংহাসন অর্জন করা যাইতে পারে, কিন্তু যাহাদের লইয়া সিংহাসন, যাহাদের গৌরবে সিংহাসনের গৌরব, তাহাদের হৃদয় অধিকার করিতে অন্য প্রকার শক্তির প্রয়োজন। যুধিষ্ঠিরের ন্যায় প্রবল ও ধর্ম্মপ্রাণ প্রতিদ্বন্দ্বীকে পাইয়া দুর্য্যোধন এই মহাশিক্ষা প্রাপ্ত হইয়াছেন। যদি যুধিষ্ঠিরের সহিত বিরোধ না হইত, যদি ভীমার্জ্জুনের ন্যায় তেজস্বী প্রতিদ্বন্দ্বীর ভ্রূকুঞ্চন ও তর্জ্জনী-কম্পন প্রতি মুহূর্ত্তে দুর্য্যোধনের নয়নে ছায়ার ন্যায় না ভাসিত, তাহা হইলে, হয়ত, তিনি রাজকার্য্যে ততদূর সাবধানতা অবলম্বন করিতেন না। নীচের সহিত মিত্রতা করিয়া, শকুনি প্রভৃতির অনুকূলতায় দুর্য্যোধন যত না লাভবান্ হইয়াছিলেন, মহাত্মা যুধিষ্ঠিরাদির সহিত শত্রুতায় তিনি ততোধিক লাভ করিয়াছিলেন। তিনি আবাল্য চাটুকার বেষ্টিত ও তরল-বয়স্য-সমাবৃত থাকিয়াও, যুধিষ্ঠিরের সহিত শত্রুতায় একপদে, একজন সম্পূর্ণ রাজা,—শক্তিশালী শাসনকর্ত্তা হইতে পারিয়াছিলেন। নীচের সহিত মিত্রতা অপেক্ষা উন্নতপ্রকৃতিক মহাপুরুষের সহিত শত্রুতাও যে শতধা শ্রেয়স্করী, একথা দুর্য্যোধনের চরিত্রে প্রমাণিত হইয়াছিল। গুপ্তচরের মুখে এইভাবে দুর্য্যোধনের প্রশংসাবাদ

শ্রবণ করিয়া, ধার্ম্মিক সত্যবৎসল যুধিষ্ঠির মনে মনে আনন্দ অনুভব করিতেছিলেন। কৃষ্ণা এবং ভ্রাতৃচতুষ্টয়ের সহিত অজ্ঞাতবাসের কঠোর দুঃখ, কিছুকালের জন্য বিস্মৃত হইয়াছিলেন। সত্যভাষী গুপ্তচর, প্রভুর তুষ্টি-অতুষ্টির প্রতি লক্ষ্য না করিয়া, রাজ্যের যেখানে যেমন দেখিয়াছে, যাহা শুনিয়াছে, তাহা সমস্ত অকপটভাবে, যুধিষ্ঠিরের নিকটে বিজ্ঞাপিত করিয়া প্রস্থান করিলে, ধর্ম্মরাজ, সেই সংবাদ লইয়া, হৃষ্টমনে কৃষ্ণার সদনে প্রবেশপূর্ব্বক সমস্ত বিবৃত করিলেন। সভাস্থলে বহুজন-সমক্ষে, তাদৃশ অবমানিতা দ্রৌপদী, সেই দুর্য্যোধনের,—যিনি একদিন সর্ব্বসমক্ষে, আলুলায়িতকুন্তলা, ভীতি-বিহ্বলা, কম্পিতকায়া দ্রুপদ-রাজকুমারীকে, ভ্রাতা দুঃশাসনের দ্বারা লাঞ্ছিত করিতে দ্বিধাবোধ করেন নাই, অন্য সহস্র দোষ—সহস্র অপরাধ ক্ষমা করিতে রমণী নিয়ত তৎপরা হইলেও, যে অপরাধ তাহারা কদাচ মার্জ্জনা করিতে জানে না, সেই গুরুতর অপরাধে অপরাধী সেই দুর্য্যোধনের অভ্যুদয়ের কথা শ্রবণ করিয়া সতী দ্রৌপদী, তেজস্বিনী দ্রৌপদী, রাজনন্দিনী এবং রাজমহিষী দ্রৌপদী দলিতা ফণিনীর মত গ্রীবা উন্নত করিয়া, দুর্য্যোধনের প্রশংসায় প্রীত ধর্ম্মরাজকে কয়েকটি উৎসাহোদ্দীপিকা কথা বলিয়াছিলেন। দ্রৌপদী অসূয়া-পরবশ হইয়া এই সব কথা বলেন নাই, বা দুর্য্যোধনের অভ্যুদয়-বার্ত্তায় ব্যথিত হইয়া এই সব

কথা বলেন নাই, রমণী তিনি, সংসারের লক্ষ্মীরূপিণী, মাতৃ-রূপিণী তিনি, অসূয়া বা পরশ্রীকাতরতা তাদৃশী রমণীর অন্তঃকরণে আসিতে পারে না। অত্যুজ্জ্বল ভাস্করের আলোকে যখন জগত পরিদীপ্ত, তখন গিরিগুহার অন্ধতমসাচ্ছন্ন অভ্যন্তর প্রদেশ দেখিয়া যেমন কেহ সৌরকরমালার বিলোপ-সাধন প্রার্থনা করে না, প্রভাতের অরুণরাগরঞ্জিতা সস্মিতমুখী কমলিনীর পার্শ্ববর্ত্তিনী মলিন-কায়া কুমুদিনীকে দেখিয়া যেমন কেহ কমলিনীর বিষাদ কামনা করে না, তদ্রূপ দুর্দ্দশাগ্রস্ত মহাবীর পাণ্ডবগণের অধঃপতন দেখিয়া, পাণ্ডব-রাজ-লক্ষ্মী দ্রুপদ-তনয়া, নবাভ্যুদিত দুর্য্যোধনের সর্ব্বনাশ কামনা করেন নাই। কিন্তু নারী-স্বভাব-সুলভ কোমলতা ও সহানুভূতির আবেশে আবিষ্ট হইয়া, তিনি অবনতিগ্রস্ত যুধিষ্ঠিরাদির ঘোর বিড়ম্বনার কথা ভাবিতে ভাবিতে যেন একেবারে অধীর হইয়া পড়িলেন। রাজার নন্দিনী তিনি, শৌর্য্য যাঁহাদের অলঙ্কার, উৎসাহ যাঁহাদের জীবন, অভ্যুদয় যাঁহাদের চিরপ্রার্থনীয়, তিনি সেই পুরুষ-সিংহগণের কুলে জন্মিয়াছেন, আবাল্য বীরচর্য্যা, বীরবার্ত্তা বই অন্য কোন প্রকার নিরুৎসাহভাব তিনি জানেন না। তারপর, কৈশোরের প্রথম উষায় তিনি সর্ব্বপ্রথম যে ছবি দেখিয়াছেন, যে অলৌকিক বীরব্রত প্রত্যক্ষ করিয়াছেন, শত সহস্র রাজন্য-বর্গের সমক্ষে, উৎসাহের মূর্ত্তিমান বিগ্রহ অর্জ্জুন যখন

মৎস্যচক্র ভেদপূর্ব্বক দ্রৌপদীর পাণিগ্রহণ করিলেন, তখন দ্রৌপদী হৃদয়ের যে ভাবে বিভাবিত হইয়া, অর্জ্জুনের ছায়ায় আসিয়া দাঁড়াইয়াছিলেন, সে ভাব, সে কাহিনী, একাগ্রতার, উৎসাহের, বীরত্ব ও ধীরত্বের সে গাথা কোন দিন তাঁহার চিত্ত হইতে বিলুপ্ত হইবে না! ভারতের তাবৎ রাজন্যবৃন্দের বদনকমল একদিন যে চন্দ্রমার কীর্ত্তি-চন্দ্রিকায় মলিন ও নিষ্প্রভ হইয়াছিল, সেই চন্দ্র আজ অকালজলদে আচ্ছন্ন, সেই মহামতি মহাবীর অর্জ্জুন আজ গ্রহবিপাকে মন্ত্র-রুদ্ধ-বীর্য্য ভোগীর ন্যায় সামর্থ্যসত্বেও অসমর্থ। সেই মহাকায় বৃকোদর, সেই চিরপ্রসন্ন নকুল ও সহদেব—সকলেই আজ বিষণ্ণতার গাঢ় আবরণে আবৃত, পাণ্ডবের সেই ধর্ম্মরাজ্য বৈরিকুলের কাপট্যে হস্তচ্যুত। আর তারপর, সেই ধর্ম্মরাজ, অমলধবল হিমাচল সদৃশ, নিষ্কলঙ্ক, সমুন্নত, উদারহৃদয় সেই ধর্ম্মরাজ, শত্রুর সখা, মিত্রের প্রাণ, আর্ত্তের সহায়, অনাথের নাথ সেই ধর্ম্মরাজ, সত্যের দাস, প্রজার জীবন, নিরাশ্রয়ের আশ্রয় সেই ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের ধর্ম্মপরায়ণতার এই পরিণাম,—এই শোচনীয় অবসান চিন্তা করিতে করিতে রাজনন্দিনী রাজমহিষী দ্রৌপদী একান্ত অধীরা হইয়া উঠিলেন। তাঁহার দেহের শিরায় শিরায় ক্ষত্রিয়-শোণিত যেন উচ্ছলিত হইয়া বহিতে লাগিল। বীর-রমণীরা যে দৈববলে বলবতী হইয়া, সমরক্ষেত্রে, ছিন্নগুণ ধনুকে, চাঁচর কেশপাশ ছিঁড়িয়া

ছিলা পরাইয়া দেন, কুসুমকোমলা করুণার মূর্ত্তি রমণী যে বলে রণোন্মত্তা চামুণ্ডার আকার ধারণ করেন, সেই বল তাঁহার হৃদয়ে আবির্ভূত হইল। তিনি স্বপ্নাবিষ্টার ন্যায়, ভূতাবিষ্টার ন্যায় মন্ত্রচালিতার ন্যায় উঠিয়া দাঁড়াইলেন। আজ তিনি আর নানালঙ্কারভূষিতা রাজনন্দিনী নহেন, বা কনককিরীটিনী ভারতেশ্বরী নহেন, আজ তিনি অজ্ঞাতবাসিনী তাপসীবেশা ব্রহ্মচারিণী, আজ তিনি অতীত-গৌরব স্মরণে মুহুর্মুহুঃ পীড়িতা, অশ্রুপ্লুতনেত্রা, বিষাদিনী বনবাসিনী; তাঁহার আজ কণ্ঠ স্থির দেহ অস্পন্দ ; তিনি আজ "মুক্তকণ্ঠা"। এতদিন নীরবে তিনি, তাঁহার হৃদয়েশ্বরের কার্য্যকলাপ দেখিয়া আসিয়াছেন, তাঁহাদের সাথে সাথে ছায়ার ন্যায় ঘুরিয়াছেন ফিরিয়াছেন, কখনও কোনও কথা বলেন নাই। আজ দয়াময় ধর্ম্মরাজ যুধিষ্ঠির, কৃপা করিয়া তাঁহার কুটীরে পদার্পণ করিয়াছেন, নিজেই আসিয়া তাঁহার নিকটে রাজকার্য্যের ও রাজনৈতিক বিষয়ের আলোচনা তুলিয়াছেন, তাই বিনয়ভূষিতা রাজকুমারীও রুদ্ধ হৃদয় যেন উন্মুক্ত করিয়া দিলেন। এতদিন পরে, আজ সত্যই যেন মুক্তকণ্ঠ হইয়া বলিতে লাগিলেন। "নরনাথ! ক্ষমা করিবেন, আপনার ন্যায় মহানুভবের সমক্ষে মাদৃশী অবলার কোনরূপ প্রগল্‌ভতা সমীচীন নহে, তাহা জানি, কিন্তু রাজন্! হৃদয়ের বেদনার গুরুভারে একান্ত কাতর হইয়া নারীস্বভাব-সুলভ নম্রতার সীমা লঙ্ঘন করিতেছি, কিছু মনে করিবেন না। দেব, আজ

দুর্য্যোধনের যে অভ্যুদয়বাণী চতুর্দ্দিকে ঘোষিত হইতেছে, এই অভ্যুদয়, অথবা শুধু অভ্যুদয় কেন, এই সাম্রাজ্য, এই অখণ্ড আধিপত্য, আপনার পূর্ব্বপুরুষগণ,—ইন্দ্রোপমপরাক্রান্ত আপনার পিতৃপুরুষগণ, চিরকাল উপভোগ করিয়া আসিয়াছেন। সে প্রতাপ, সে উচ্চসম্মান, সে শৌর্য্য, সে দাক্ষিণ্য আজ অতীত গাথায় পরিণত হইয়াছে। আপনার হস্তে পড়িয়া রাজলক্ষ্মী অশেষ লাঞ্ছনা পাইয়াই যেন অন্তর্হিত হইয়াছেন; রাজন! কপটের সহিত সরল ব্যবহারের পরিণাম সর্ব্বনাশ। আমার মনে হয়, আপনি ব্যতীত, এই বিপুল বিশ্বে এমন লোক অতি বিরল, যিনি আপনার কুললক্ষ্মীকে আপনার দোষে বিসর্জ্জন দিতে পারেন। নরদেব, আপনি যে তিতিক্ষার বশবর্ত্তী হইয়া রাজ্যৈশ্বর্য্যে জলাঞ্জলি দিয়াছেন, সেই তিতক্ষা ক্ষত্রিয় বীরগণের অনুমোদিত কি না জানি না। আপনি ক্ষত্রিয়কুলের ভূষণ, বৈরিকৃত অপমানে আপনার ক্রোধাগ্নি যে কেন উদ্দীপিত হয় না, তাহা, নারী আমি, আমার ক্ষুদ্র বুদ্ধির অগম্য। নাথ! কেবল তিতিক্ষাই সংসারী লোকের ভূষণ নহে, যাঁহার আত্মাভিমান আছে, যিনি আপতিত বিপদের প্রতিবিধানক্ষম, জনসাধারণ আপনিই তাঁহার বশীভূত হইয়া থাকে; যাঁহার আত্মাভিমান নাই, যিনি বিপদে বিমূঢ় হন, প্রতিকার করিতে পারেন না বা জানেন না, তিনি মানুষ পদবাচ্য নহেন, সামান্যতঃ তাঁহাকে জন্তু বলাই সঙ্গত। তাদৃশ নিরুদ্যম পুরুষ মানবের প্রীতি বা ভীতি—কিছুরই হেতু

হইতে পারে না। নরেন্দ্র! বিষম পার্ব্বত্য পথে নিয়ত পরিভ্রমণ, আত্মগোপন, ধূলিধূসর কলেবর, সতত ম্লানমুখচ্ছবি— বিক্রমকেশরী, সত্যপ্রাণ বৃকোদরের এই দুরবস্থা কি আপনার নেত্রগোচর হয় না? একদিন যে মহারথ ও মহাপরাক্রম শূরোত্তম, বাহুবলে দুর্দ্ধর্ষ উত্তর কুরুদেশ বিজয়পূর্ব্বক, অতুল ধনরত্নরাশির সমাহরণ করিয়াছিলেন, আপনার সেই গৌরবাস্পদ অনুজ ধনঞ্জয়,ঐ দেখুন,বল্কল পরিধান করিয়া দীনের ন্যায়, বিপন্নের ন্যায়, নির্বীর্য্যের ন্যায় বসিয়া আছেন। দয়ানিধে! আপনার দয়ার সীমা আর কতদিনে লঙ্ঘিত হইবে? কতদিনে আপনার শান্ত হৃদয়ে, ক্রোধের না হউক, অন্ততঃ সহানুভূতির বা শোকের রেখা অঙ্কিত হইবে? ঐ দেখুন, কঠিন পর্ণশয্যায় শয়ন করিয়া আপনার অতি স্নেহের নকুল সহদেবের দেহের কি দশা ঘটিয়াছে! সংস্কারশূন্য রুক্ষ কেশকলাপ জটায় পরিণত হইয়াছে। দীন দুঃখীর প্রায়, উহারা নীরবে সকল প্রকার অভিভবই অবনত মস্তকে স্বীকার করিয়া লইতেছেন। ভ্রাতৃবৎসল! ইঁহাদের এই দশা দেখিয়াও কি আপনার শমপ্রধান হৃদয়ে ক্ষত্রিয়োচিত উৎসাহের উদ্রেক হইতেছে না? আর তারপর রাজন্! যে মহাপুরুষের এক সময়ে ঐশ্বর্য্যের অবধি ছিল না, যিনি শয্যারূঢ় হইলে, সুকবি চারণগণের সঙ্গীতলহরীতে প্রাসাদ পরিপূর্ণ হইত, এবং সেই অমন্দ গীত-ঝঙ্কারে, যাঁহার নিদ্রালস চক্ষু উন্মীলিত হইত, আজ সেই লোকপতি সম্রাট্ কুশাস্তৃত বনভূমিতে শয়িত ও

কর্কশ শৃগাল-চীৎকারে জাগরিত হইতেছেন! রাজন্! আজ আপনার সে রাজভোগ নাই, তুচ্ছ বন্য ফলমূলাদিই আপনার জীবন রক্ষার নিদান! আপনার যে চরণযুগল, অনুগ্রহাপেক্ষী সামন্ত নৃপতিমণ্ডলের আনত মস্তকের কুসুমস্রজের পরাগে রঞ্জিত হইত, রত্নময় পাদপীঠ যাহাদের স্পর্শে ধন্য হইত, আপনার সেই চিরপূজ্য চরণপদ্ম আজ কুশক্ষত ও ধূলি-লুণ্ঠিত হইয়া বিড়ম্বনার একশেষের পরিচয় দিতেছে। মহামতে! যদি আপনাদের এই দুরবস্থা দৈবকৃত হইত, কিছু বলিতাম না, কিন্তু ইহা শত্রুকৃত। বীর আপনি, শত্রুর কপটতায় আপনার এই চরম দুর্দ্দশা সঙ্ঘটিত হইয়াছে, ইহা যখন ভাবি, তখন প্রাণ অস্থির হয়, দিগ্‌বিদিগ্ জ্ঞানশূন্য হই। দৈবকৃত অবসাদ অবসাদ নহে, জ্ঞানীর পক্ষে উৎসব। অতএব দাসীর কৃতাঞ্জলিপুটে প্রার্থনা—শান্তভাব অন্ততঃ কিয়ৎ কালের জন্য পরিহার করুন, আপনার কুলাগত বীর্য্য অবলম্বন-পূর্ব্বক, রিপুকুলের উচ্ছেদ সাধনে কৃতসঙ্কল্প হউন। যাঁহারা সংসার-বিরক্ত ঋষি, শত্রুর প্রতি ঔদাসীন্য-প্রকাশ তাঁহাদের অভীষ্ট সিদ্ধির অনুকূল হইতে পারে, কিন্তু লক্ষ্মীর আশ্রয়দাতা নৃপতিকুলের উৎসাহ ব্যতিরেকে সিদ্ধির আশা নাই! ধীমন্! আপনার ন্যায় মহামতি প্রাজ্ঞ ব্যক্তি যদি শত্রুকৃত এই ঘোর অপমান অম্লানবদনে অধঃকরণ করিতে পারেন, তবে মনস্বিতা পৃথিবী হইতে অন্তর্হিত হইয়াছে, বলিতে হইবে। হায়, মহানুভাবতার কি এই পরিণতি! নরনাথ!

শৌর্য্যবীর্য্যে উপেক্ষা এবং তিতিক্ষায় নির্ভর করাই যদি আপনার শ্রেয়ঃ হয়, তবে লক্ষ্মীশ্বরবৃন্দের গৌরবচিহ্ন শরাসনে আর প্রয়োজন কি ? উহা ত্যাগ করিয়া জটা বল্কল ধারণপূর্ব্বক আরণ্যবৃত্তি অবলম্বন করুন। ক্ষত্রিয়ের উপাস্য উৎসাহানল নির্ব্বাণপূর্ব্বক, যজ্ঞানলে হবন করুন। আমি আর কি বলিব, বিধির বিপাকে আপনার এই যে ঘোর দুর্দ্দশা ঘটিয়াছে, ইহার তিরোধান হউক, শত্রুরূপী গাঢ় তিমির বিনাশ করিয়া আপনার বিক্রমসূর্য্য আবার পূর্ব্ববৎ উদিত হউক, যে শৌর্য্য-দীপ্তিতে একদিন ভারতবর্ষ প্রদীপিত ছিল, আপনার সেই শৌর্য্য আবার ফিরিয়া আসুক।১

বাষ্পাকুলনয়না দ্রুপদতনয়ার বচনাবলী অন্তঃপুরকক্ষ প্রতিধ্বনিত করিয়া বাতাসে যেন ভাসিতে লাগিল। ভীম, অর্জ্জুন, নকুল সহদেব প্রভৃতি মহারথগণের হৃদয়তন্ত্রীতে সে ধ্বনি স্পর্শিল। তাঁহারা এতক্ষণ নিস্পন্দভাবে যে দৃশ্য দেখিতেছিলেন, যে গাথা শুনিতেছিলেন, আত্মবিস্মৃত হইয়া যে বীররমণীর বীরোক্তি-বিন্যাস শ্রবণ করিতেছিলেন, এতক্ষণ পরে যেন তাহার অর্থগ্রহণ করিলেন। রাজনন্দিনীর উক্তির সময়ে যেন কেমন একটা আবেশের মধ্যে পড়িয়া, তাঁহারা কোথায় ভাসিয়া যাইতেছিলেন, এক্ষণে তাহার গুরুত্ব ও যুক্তি-পটুত্ব হৃদয়ঙ্গম করিলেন। তাঁহাদের অবমাননা-শিথিল ধমনীতে ক্ষত্রিয়শোণিত খরতর বেগে বহিতে লাগিল।

১ কিরাত, ১ম সর্গ, ২৭-৫৩ শ্লোক।

তাঁহারা চারি ভ্রাতা যুগপৎ ধর্ম্মরাজ অজাতশত্রুর মুখের দিকে চাহিলেন। সে এক অনুপম দৃশ্য। মহাকবি ব্যাসের বিশাল চিত্রপটতুল্য মহাভারত হইতে, কবিবর ভারবি, এই মনোহর ছবি খানির উপাদান সংগ্রহপূর্ব্বক, ইহাতে নবীন বর্ণসংযোগ করিয়া সংস্কৃত সাহিত্যের এক উপাদেয় অংশ সৃষ্টি করিয়াছেন। চমৎকারিতার সহিত সৃষ্টিকৌশল মিলিত হইয়া, ভারবিকে কবিকুঞ্জের স্পৃহণীয় আসনে উপবেশিত করিয়াছে। রাজনন্দিনী দ্রৌপদী, কালিদাসের শকুন্তলা বা ভবভূতির সীতা নহেন। দ্রৌপদী কোমলতার আধার হইয়াও প্রয়োজন হইলে ক্ষত্রিয় রমণীর তেজে উত্তেজিত হইতে পারেন। কেবল কোমলতাপূর্ণ শকুন্তলা-হৃদয়,বা কেবল কারুণ্যপূর্ণ সীতা-হৃদয়ের ছায়ায় দ্রৌপদী গঠিত নহেন। ভারতেশ্বরীর হৃদয় যেরূপ হওয়া উচিত, কারুণ্যের সহিত কর্ত্তব্যনিষ্ঠার যতটা ঘনিষ্ঠতা থাকা উচিত, তাহা দ্রৌপদীর ছিল। অনন্ত কালের তুলনায় এই সে দিন বলিলেও হয়—রাজস্থানের শুদ্ধান্ত-সরোজিনী রাজমহিষীরা আত্মসম্মান রক্ষার বাসনায় অম্লানবদনে অনলকুণ্ডে দেহ বিসর্জ্জন-পূর্ব্বক যে দৃশ্যের অভিনয় করিয়াছিলেন,দ্রৌপদী-মূর্ত্তি যেন তাহারই আদর্শ। কুসুমকোমলা রমণী যেআত্মগৌরব-রক্ষণে দলিতা ফণিনীর আকার ধারণ করিতে পারেন, দ্রৌপদী তাহারই নিদর্শন। পুরুষ অসীমক্ষমতাসম্পন্ন হইলেও যে রমণীই তাহার প্রকৃত উৎসাহের নির্ঝরিণী, পুরুষের জীবনের প্রকৃত কার্য্যকরী শক্তি যে রমণী, দ্রৌপদী তাহারই

সুপরিস্ফুট দৃষ্টান্ত। যে দেশের নারী-চিত্রের অন্যতমা দ্রৌপদী, সে দেশের রমণীকুল পুরাকালে কিরূপ শক্তিসম্পন্ন ছিল, তাহার সাক্ষী দেশের প্রকৃত ঐতিহাসিক কবিগণ। তাই আবার বলি, কোমলতায় শকুন্তলা, কারুণ্যে সীতা, ও দৃঢ়তায় দ্রৌপদী এই তিন মূর্ত্তির বিশ্লেষণে সংস্কৃত সাহিত্য ধন্য ও গৌরবযুক্ত হইয়াছে। গঙ্গা, যমুনা ও সরস্বতীর সঙ্গমে ত্রিবেণীর ন্যায়, সীতা শকুন্তলা ও দ্রৌপদীর উদার আলেখ্য বক্ষে ধারণ করিয়া, সংস্কৃত সাহিত্য পূত ও বিশ্ব-বরেণ্য হইয়াছে। পুরাণ-কর্ত্তারা যে কত বড় বিরাট মূর্ত্তি কল্পনা করিতে পারিতেন, কত বড় নির্দ্দোষ ও নির্ম্মল আলেখ্য অঙ্কিত করিতে পারিতেন, এ বিষয়ে তাঁহারা যে কীদৃশ অপ্রতিদ্বন্দ্বী ছিলেন, দ্রৌপদী, ভীম, অর্জ্জুন, ভীষ্ম, কর্ণ যুধিষ্ঠির প্রভৃতি তাহার জ্বলন্ত দৃষ্টান্ত।

---

# পঞ্চম অধ্যায়।

## সাহিত্যে নিয়মপরতা।

"মানিনী" দ্রৌপদীর বচনাবসানে, তেজস্বী বৃকোদর, ধর্ম্ম-রাজকে অনেকগুলি যুক্তিগর্ভ কথা বলেন। দ্রুপদাত্মজার উক্তি যে কতদূর যুক্তিপূর্ণ ও সময়োচিত, তাহাও প্রতিপন্ন করেন। বৃকোদরের উক্তিচ্ছলে, মহাকবি ভারবি, রাজনীতি ও লোক-চরিত্রের যে সুন্দর আলোচনা করিয়াছেন, তাহা ভাবুক মাত্রেরই দ্রষ্টব্য। সংস্কৃতজ্ঞ ব্যক্তিদের মধ্যে কিরাতার্জ্জুনীয়ের এই অংশের অনেক কবিতা মুখে মুখে উচ্চারিত হইয়া আসিতেছে। ইহাতেই এই আখ্যানভাগের উপাদেয়তা অনুমিত হইতে পারে। কিরাতার্জ্জুনীয় গ্রন্থের অপর সমস্ত অংশ পরিহার পূর্ব্বক, মাত্র এই ভাগ গ্রহণ করিলেও ভারবিকে মহাকবির সম্মান না দিয়া থাকা যায় না। তবে এরূপ নৈপুণ্য গ্রন্থের সর্ব্বত্র পরিলক্ষিত হয় না। গ্রন্থের একাদশ সর্গে ছদ্মবেশী ইন্দ্রের সহিত তপস্বী অর্জ্জুনের এবং ত্রয়োদশ ও চতুর্দ্দশ সর্গে কিরাতপতিরূপী মহাদেবের সহিত অর্জ্জুনের কথাবার্ত্তাও অতি উপাদেয়। সে সমুদয় উক্তি-প্রত্যুক্তি যেমন ওজস্বিনী তেমনই হৃদয়গ্রাহিণী অথচ বৈশদ্যময়ী। সংস্কৃত ভাষা কেবল বন্দিপুত্রগণের বা আদিরসবর্ণনাকারি-বৃন্দের ভাষা নহে, ইহা যে তেজস্বিতার, উদারতার, মহানুভাবতা এবং গাম্ভীর্য্যের কিরূপ অনুরণনকারিণী বীণারূপিণী,

তাহা ভারবি সুস্পষ্টরূপে প্রদর্শন করিয়াছেন। কবিকুলোত্তম কালিদাসের ন্যায়, স্বকীয় গ্রন্থের সর্ব্বত্র চমৎকারিতার ধারা প্রবাহিত করিতে ভারবি সমর্থ হন নাই। মধ্যে মধ্যে ভারবি, তাঁহার সমসাময়িক গতানুগতিকতার হাত এড়াইতে না পারিয়া, ছন্দঃ শব্দ, অলঙ্কার-প্রভৃতির ব্যবহারে অত্যন্ত কঠোরতা অবলম্বন করিয়াছেন। অবশ্য আলঙ্কারিকগণের নির্দ্দেশানুসারে মহাকাব্যের ধর্ম্ম রক্ষার কল্পে বিবিধ ছন্দঃ ও বিবিধ বন্ধের প্রদর্শন করিতে হয়, কিন্তু তাই বলিয়া তাহার অতিশয় কোন ক্রমেই সহনীয় নহে। যে স্থলে ছন্দঃ-প্রভৃতির বৈচিত্র-প্রকটনে কবির প্রতিভা ব্যবহৃত, তথায় কবিতার প্রাণে ভাবের অভাব অনিবার্য্য। ভারবির গ্রন্থের স্থানে স্থানে এই ত্রুটি পরিলক্ষিত হয়। বহিঃসৌন্দর্য্য-পিপাসার বশবর্ত্তী গ্রন্থকর্ত্তা, কাব্যের জীবনরূপিণী অন্তঃসৌন্দর্য্যের অনুপম আভায় স্বকীয় কাব্য উদ্ভাসিত করিতে পারেন না। যেখানে যেখানে ভারবি বহিঃসৌন্দর্য্যের উপাসনায় চিত্তনিবেশ করিয়াছেন, সেই-খানেই তাঁহাকে অন্তঃসৌন্দর্য্যের রূপমাধুরীর অনুভবে বঞ্চিত হইতে হইয়াছে। ভবভূতিও এই সংক্রামক ব্যাধির হস্ত হইতে একেবারে পরিত্রাণ পান নাই। দীর্ঘ দীর্ঘ সমাস ও অনেক অপ্রচলিত শব্দের অতিব্যবহারে, তদীয় কাব্যাবলীর অনেক স্থানে চমৎকারিতা সম্যক্‌প্রকারে সুপরিস্ফুট হয় নাই। যদি এই অমার্জ্জনীয় দোষ না থাকিত, তাহা হইলে ভবভূতির কাব্য, বোধ

হয়, কালিদাসের কাব্যের সমস্থানে নিবেশিত হইবার যোগ্য হইত। তবে ভবভূতির কাব্যের নানাস্থানে চমৎকারিতার যে প্রাচুর্য্য আছে, তাহার অনুপাতে ঐ ত্রুটি ধর্ত্তব্যই নহে। চন্দ্রে কলঙ্কের ন্যায়, তাহা লোকনয়নের বিরক্তিকর নহে। কিন্তু ভারবির প্রতি সে কথা চলিতে পারে না। পাঠকবৃন্দের কৌতূহল-নিবৃত্তির জন্য কতিপয় স্থল নিম্নে উদ্ধৃত হইল।* কৃপাপূর্ব্বক দৃষ্টিপাত করিলে শ্রম সার্থক হইবে। যাঁহারা সৌন্দর্য্য-দর্শন-পটু, ভারবির কাব্যের ১৫শ সর্গ, বোধ হয়, তাহাদের সুখকর হইবে না। শব্দালঙ্কারের গুরুভারে ঐ সর্গ একান্ত দুর্ব্বহ হইয়া উঠিয়াছে। মহাকাব্যের লক্ষণানুগত মর্য্যাদা রক্ষার মানসে, কালিদাসও স্বকীয় কাব্যের কোন কোন স্থলে শব্দালঙ্কারের অতিব্যবহার করিয়াছেন সত্য, কিন্তু, স্বভাব-সুন্দর পদার্থের সংসর্গে যাহা আসে, তাহাই যেমন সুন্দর দেখায়, তেমনই কালিদাসের নিসর্গ-সুন্দরী কল্পনার ছায়ায়, তৎতৎ স্থলও যেন আরও উপাদেয়তর হইয়াছে।

কাব্যের মধ্যে এই প্রকার অন্তঃসৌন্দর্য্য-বিরোধী বস্তু-বিন্যাসের উপযোগিতা কি?—এই প্রশ্ন সমাধানের একমাত্র উপায় এই যে, আলঙ্কারিকগণের লক্ষণানুসারে, মহাকাব্যাদিতে কতগুলি এমন বিষয় সন্নিবিষ্ট করিতে কবিকুল বাধ্য, যাহা

---

* ১৫শ সর্গ—৫।১৪।১৬।১৮।২০।২২।২৩।২৫।২৭।২৮ ইত্যাদি।

পাঠকের তত তৃপ্তিজনক না হইলেও, পরিত্যাগ করিবার যো নাই ; করিলে, অলঙ্কার-কর্ত্তাদের মতে দোষ জন্মে। আলঙ্কারিকের হিসাবে, সেই কাব্য "উত্তম কাব্য"-শ্রেণীর অন্তর্নিবিষ্ট হইতে পারে না। তাই সংস্কৃত কাব্যকর্ত্তারা অলোক-সামান্য প্রতিভার আধার হইয়াও, স্বভাববিরোধী, কতকগুলি নিয়মের অধীনতা পরিহার করিতে পারেন নাই। অল্পবিস্তর, কিছু-না-কিছু সকলকেই স্বীকার করিয়া লইতে হইয়াছে। ভারতবর্ষের মাটীর এমনই একটা মজ্জাগত গুণ দেখিতে পাওয়া যায়, যাহাতে এখনও,—কত সহস্র বৎসরাবধি নানা সামাজিক বিপ্লবের মধ্যেও ভারত আপনার অস্তিত্ব এবং ব্যক্তিত্ব বা বিশেষত্ব রক্ষা করিয়া আসিতেছে। সে গুণ আর কিছুই নহে, সে গুণ নিয়মপরতা। পূর্ব্ববর্ত্তী মনীষিগণ লোকহিতার্থে এবং লোকসমষ্টীভূত সমাজের হিতার্থে যে সমুদয় নিয়ম প্রচলিত করিয়া গিয়াছেন, সদসৎবিচার না করিয়া, সেই সকল নিয়মের অনুপালন অধস্তনগণের একটা প্রধান কর্ত্তব্য। সমাজের হিতের জন্য, জগতের হিতের জন্য, ব্যক্তিগত সুখ-অসুখে উদাসীন থাকিয়া, সেই সকল নিয়মের অনুসরণ করা বিধেয়। নিয়মপরতার একটা প্রধান গুণ এই যে, মানুষ কখনও একটা সুনিয়মের অধীন থাকিলে, ক্রমে, তাহার চরিত্রের উৎকর্ষ সাধিত হয়, উচ্ছৃঙ্খলতা বিলোপ পায়। নিয়মের প্রভাবে মানবসমাজ যেমন দেব-সমাজে পরিণত হইতে পারে, তেমনই আবার নিয়মের অভাবে

মানবসমাজ দানবসমাজেও পরিণত হইয়া থাকে, ইহার দৃষ্টান্ত নিষ্প্রয়োজন। কি ধর্ম্ম-কর্ম্মে, কি আচার-ব্যবহারে, কি শিল্প-সাহিত্যে, কি কথাবার্ত্তায়, ভারতবাসীদিগকে সকল অবস্থাতেই কোন-না-কোন নিয়মের বশে চলিতে হয়। নানাবিধ বাধা বিপত্তির মধ্যেও যে আর্য্যগণের লীলা-নিকেতন ভারতবর্ষ এতদিন ধূলিসাৎ হয় নাই, জগতের সর্ব্বত্র, দিন দিন বরং ভারতের অতীত গৌরব-গাথা যে আরও উচ্চতররূপে সঙ্গীত হইতেছে, এবং সেই সঙ্গে বর্ত্তমান ভারতের অধিবাসিবৃন্দের আত্মসম্মানবোধ যে, দিন দিন, প্রখর,—ক্রমে প্রখরতররূপে সেবিত হইতেছে, নিয়মপরতাই তাহার নিদান। যদি এই নিয়মপরতা না থাকিত, যদি উহা ভারতের আবালবৃদ্ধবনিতার উপাস্য না হইত, তাহা হইলে এতদিন কবে, কোন্ অলক্ষ্য যুগে, ভারতীয় আর্য্য রীতি নীতি, শিল্প-সাহিত্য, ধর্ম্মকর্ম্ম, কোথায় ডুবিয়া যাইত; বৌদ্ধ-প্লাবনের প্রবল বন্যায় বা চার্ব্বাকের আপাতরমণীয় যুক্তি-প্রবাহ প্রভৃতিতে আর্য্যদিগের সাধের ভারত, হয় ভাসিয়া যাইত, না হয়, অশ্বত্থপাদজাত উপবৃক্ষের ন্যায় আত্মসত্তায় বিচ্যুত হইয়া পরের সত্তায় আত্মবিসর্জ্জন দিত। ভারতের এই মজ্জাগত ধর্ম্মের প্রভাব, ভারতীয় সকল বস্তুতেই বিস্তৃত। তাই প্রাচীন, কাব্যলক্ষণ-নিয়ন্তা, আলঙ্কারিকগণের প্রণীত নিয়মের ব্যতিক্রম করিয়া, প্রাচীন ও প্রবীণ মহাকবি ভারবি, সেই তত পূর্ব্বে, সামাজিকের সমক্ষে আপনাকে নিন্দিত

বলিয়া প্রতিপন্ন করেন নাই বা করিবার দুঃসাহস করেন নাই। ইহা তাঁহার দোষ কি গুণ তাহা সহৃদয়গণের বিচার্য্য। তবে তিনি যদি কালিদাসের ন্যায় দৈবী ক্ষমতায় সম্পন্ন হইতেন, বীণাপাণির অনন্যসুলভ অনুগ্রহের ভাজন হইতেন, তাহা হইলে, তদীয় গ্রন্থে এই নিয়মপরতা-জনিত কাব্যগত ত্রুটি আদৌ অনুভূত হইত না। সকলের সামর্থ্য বা ভাগ্য একরূপ নহে। কালিদাসের সম্পদে ভারবি সম্পন্ন নহেন। কালিদাস সকলদিকেই সামঞ্জস্য বিধান করিয়াছেন। অন্যান্য কবিরা কোন দিক অতিসুন্দর করিতে গিয়া অন্যদিকে সৌন্দর্য্যের অভাব জন্মাইয়াছেন। এই কতিপয় স্থলে যদি দোষস্পর্শ না হইত, তবে ভারবির কাব্য যে কত মধুর, কত উপাদেয় হইত, তাহা বর্ণনীয় নহে। কালিদাসের সহিত তুলনা করিতে গেলেই, এই সকলের প্রতি দৃষ্টি আকৃষ্ট হয়, নতুবা ভারবির পরবর্ত্তী কালের কবিগণের কাব্য আলোচনা করিলে, ভারবিকে পূজা করিতে ইচ্ছা জন্মে। তিনি যেরূপ অর্থের গাম্ভীর্য্য ও বর্ণনার চাতুর্য্য দেখাইয়াছেন, কর্ত্তব্যপ্রিয়তার একাগ্রতার, সহৃদতা ও বুদ্ধিমত্তার উজ্জ্বল দৃষ্টান্ত প্রদর্শন করিয়াছেন, তাহাতে তাঁহাকে অমর করিয়া রাখিয়াছে; কালিদাস এবং ভবভূতির পরই তাঁহার স্থান নির্দ্দেশ করিয়া দিয়াছে।

তাঁহার রচনার অনেক সুন্দর সুন্দর অংশ ঈষৎ পরিবর্ত্তিত

আকারে, তৎপরবর্ত্তী কবিকুলের কাব্যাবলীর মধ্যে সন্নিবেশিত হইয়াছে। তাঁহার উপাদেয় শরদ্বর্ণন ও ভীম, দ্রৌপদী অর্জ্জুন, কিরাতপতি ও "বনেচরের" উক্তিপ্রত্যুক্তি শিক্ষিতমাত্রেরই অবশ্য পাঠ্য। উহার মনোহারিতা ও হৃদয়গ্রাহিতা এতই অধিক যে, পরবর্ত্তী কবিগণের অনেকে একভাবে-না-একভাবে উহার কোন-না-কোন অংশ আত্মকাব্যে প্রযুক্ত করিয়া চারুতা-বৃদ্ধির প্রয়াস পাইয়াছেন। প্রকৃতপক্ষে, এই রীতির অনুসরণে চারুতা বাড়িয়াছে কি না, তাহা সূক্ষ্ম সমালোচকবৃন্দের বিচার-সাপেক্ষ।

ভট্টি কাব্যের অনেক স্থল পাঠ করিবার কালে, ভারবির কাব্য মনে পড়ে, ভারবির কবিতাগুলি চক্ষুর সম্মুখে ভাসিয়া উঠে। আবার ভট্টি অপেক্ষাও মাঘ কবির শিশুপালবধ কাব্যে এই ব্যাপার অধিকতররূপে পরিদৃষ্ট হয়। অনেক স্থলে মনে হয়, যেন ভারবির কাব্য আদর্শরূপে সম্মুখে স্থাপিত করিয়া মাঘ কবি স্বকীয় কাব্য নির্ম্মাণ করিয়াছেন। কয়েকটি বিষয় আলোচনা করিলেই এই উক্তির যাথার্থ্য প্রতিপন্ন হইবে।

মহাকবি ভারবি কাব্যের নির্ব্বিঘ্ন-পরিসমাপ্তির বাসনায়, আরম্ভকালে, পুণ্যাত্মক "শ্রী"শব্দের উল্লেখ পূর্ব্বক মঙ্গলাচরণ করিয়াছেন। মাঘকাব্যেও ঐ রীতি অনুসৃত হইয়াছে। ভারবির কাব্য মুখ্যরূপে পাণ্ডবগণের ইতিবৃত্তে পরিপূর্ণ হইলেও, গৌণতঃ দিব্য কিরাতরূপী মহাদেবের কীর্ত্তি-গাথায় অলঙ্কৃত।

পশুপতির প্রসাদে বীরবর অর্জ্জুন পাশুপত নামক দিব্যাস্ত্র লাভ করেন, এই ব্যাপার অতি মনোজ্ঞভাবে বর্ণিত হইয়াছে। কাব্যখানি আদ্যন্ত পাঠ করিলে, মনে হয়, গ্রন্থকার স্বয়ং একজন প্রধান শৈব ছিলেন। তদীয় কাব্যখানিও যেন শৈব সম্প্রদায়ের। ঐ প্রকার মাঘ কাব্যও প্রধানতঃ শ্রীকৃষ্ণের লীলা-মাধুর্য্যে সুসম্পন্ন। কাব্যখানি যেন বৈষ্ণব সম্প্রদায়ের। যেমন কোন কাব্য-পাঠকালে, নিপুণ পাঠক, অতি সহজেই বুঝিতে পারেন যে, তাহা কোন সম্প্রদায়ের কাব্য, সেইরূপ কিরাত যে শৈব সম্প্রদায়ের এবং মাঘ যে বৈষ্ণব সম্প্রদায়ের কাব্য, ইহাও তৎতৎ কাব্য-পাঠকালে অনায়াসে উপলব্ধ হয়। ভারবিতে নায়ক অর্জ্জুন, আর সেই অর্জ্জুনের উৎকর্ষ প্রতিপাদনের জন্য কিরাতরূপী মহাদেবের বর্ণনা আবশ্যক হইয়াছে। মাঘে সাক্ষাৎসম্বন্ধেই অর্জ্জুনের সখা শ্রীকৃষ্ণকে নায়ক করা হইয়াছে। যিনি জগতের আদিপুরুষ ও পুরুষোত্তম বলিয়া কীর্ত্তিত, তাঁহাকে প্রতিনায়ক বা গৌণ-নায়ক করা বৈষ্ণব-কবি মাঘ, বোধ হয়, সমীচীন মনে করেন নাই। ইহা ব্যতীত, আরও কতকগুলি বিষয়ে মাঘকাব্য ভারবিরই অনুরূপ। এক্ষণে তাহার আলোচনা অনাবশ্যক। যদি মাঘকাব্যের সম্বন্ধে কোন কথা বলিবার অবসর আসে, তবে তখন দেখা যাইবে।

পূর্ব্বেই বলিয়াছি যে, মহাকাব্যের লক্ষণ সুসঙ্গত করিতে

যাইয়া, ভারবিকে অনেকটা নিয়ম-সংযত হইয়া চলিতে হইয়াছে। তাঁহার প্রকৃতি-সিদ্ধ গাম্ভীর্য্যের পরিহারপূর্ব্বক দু'একটি সর্গ আদিরস-প্রধান করিয়া নির্ম্মিত করিতে হইয়াছে। কেননা, মহাকাব্যে সকল রসেরই অবতারণা করিতে হইবে। তবে প্রধানতঃ একটি রসকে কেন্দ্ররূপে রাখিতে হইবে। কিরাতার্জ্জুনীয় কাব্যেও প্রধান হইল বীররস, শৃঙ্গারাদিরস অপ্রধান ভাবে আলোচিত হইয়াছে। সর্গবিশেষে আলোচিত হইলেও, গ্রন্থের অন্যত্র, যতদূর পারিয়াছেন, কবি, ঐ সকল রসের পরিহার করিতে প্রয়াস পাইয়াছেন। অবসর পাইলেই দু'একটা আদিরসের আবরণ দিয়া বর্ণনা জমাইয়া তুলিতে তাঁহার আদৌ চেষ্টা ছিল না

---

# ষষ্ঠ অধ্যায়।

## পূর্ব্বস্মৃতি।

অর্জ্জুন বৈরিকৃত অপমানের প্রতিবিধান মানসে, ব্যাসদেবের আদেশক্রমে, গহনবনে, দুরারোহ পর্ব্বতে, দুশ্চর তপস্যা করিয়া, নানা বিঘ্ন-বিপত্তি-অতিক্রমপূর্ব্বক, আশুতোষ পিনাক-পাণির প্রসাদ-ভাজন হইয়াছিলেন। পশুপতির নিকট হইতে অজেয় ও অমোঘ পাশুপত অস্ত্র লাভ করিয়াছিলেন। অন্যান্য দেববৃন্দও তপস্যায় প্রীত হইয়া, অর্জ্জুনকে আশীর্ব্বাদ ও নানাবিধ দিব্য আয়ুধ দান করিয়াছিলেন। কৌরবগণের কূট-চক্রে নানাপ্রকারে বিড়ম্বিত অর্জ্জুন এতদিন—এই সুদীর্ঘ বৎসরগুলি, উৎসাহের অনুপ্রাণনায় নিমেষবৎ কাটাইয়া আজ সফলকাম হইয়া ঘরে ফিরিলেন। তাঁহার বনবাসী ভ্রাতৃবৃন্দ ও অভিমানিনী মনস্বিনী রাজকুমারী দ্রৌপদী, পথের দিকে চাহিয়া ছিলেন। আজ তাঁহাদের উদ্ধারকর্ত্তা নববলে, অপরাজেয় শক্তিতে সুদৃঢ় হইয়া প্রত্যাবৃত্ত হইতেছেন। গহন বন, আনন্দ-পূর্ণনন্দনবনে পরিণত হইয়াছে।

সিদ্ধমনোরথ অর্জ্জুনের—দুশ্চরতপস্যা-সিদ্ধ অর্জ্জুনের হৃদয়ে আজ কত কথা, কত ছবি, কত ঘটনা জাগিতে লাগিল, জ্যোৎস্না-চঞ্চল সমুদ্রবক্ষে যেমন ঊর্ম্মির উপর ঊর্ম্মি, তাহার উপর ঊর্ম্মি, তাহার উপর ঊর্ম্মি আসিয়া সারা সমুদ্রটাকে,

বিরাট্ সমুদ্রটাকে তোলপাড় করিয়া তুলে, সেইরূপ আজ বিজয়কাম, অর্জ্জুনের হৃদয়, নানা ঘটনার যুগপৎ স্মরণে যেন উত্তম্ভিত হইয়া উঠিল। সেই জ্ঞাতিকৃত অবমাননা, রাজ্যভ্রংশ, অজ্ঞাত-বনবাস, সেই কপট অক্ষক্রীড়া, সর্ব্বস্বনাশ, লাঞ্ছনার একশেষ, সেই সভাস্থলে বহুজনসমক্ষে অসূর্য্যম্পশ্যা রাজ-নন্দিনী রাজমহিষী মানিনী দ্রৌপদীর কেশাদিকর্ষণ, সেই জতুগৃহদাহ, তস্করের ন্যায়, অপরাধীর ন্যায়, পাপীর ন্যায় আত্মগোপন, সেই "স্বর্গাদপিগরীয়সী" জননী জন্মভূমির অবমান, দুঃখ, দৈন্য, সেই গ্লানির চরম অবস্থা, অর্জ্জুনের আজ,— এই সুখের দিনে, সিদ্ধির দিনে মনে জাগিতে লাগিল। আনন্দের মুহূর্ত্তে নিরানন্দের অশ্রুতে নয়ন ভরিয়া গেল। অর্জ্জুন সহিষ্ণু যুধিষ্ঠিরের ছায়ার ন্যায় অনুগামী, অগ্রজের বিনানুমতিতে, তিনি কখন কোন কাজ করেন নাই, করিবার ইচ্ছাও মনে হয় নাই। এক যুধিষ্ঠিরের মুখের দিকে চাহিয়া তিনি মন্ত্ররুদ্ধবীর্য্য ফণীর ন্যায়, পঙ্ক-মগ্নকরীরন্যায়, সমস্ত অবমাননাই মাথা পাতিয়া লইয়াছেন। যদি হিমাদ্রি সদৃশ গুরুগম্ভীর সত্য-প্রতিজ্ঞ যুধিষ্ঠির মস্তকের উপর না থাকিতেন, তবে এতদিনে, কৌরবগণ আত্মকৃত অপকার্য্যের ফলভোগ করিত, সন্দেহ নাই। অর্জ্জুন সমস্ত সহ্য করিয়াছেন। আজ সেই সব একে একে, কখন বা যুগপৎ অর্জ্জুনের মনে উঠিয়া তাঁহাকে সত্যই কেমন অবসন্ন ও উত্তেজিত করিয়া তুলিল। আর

মনে পড়িতে লাগিল দ্রৌপদীর কথা,—সেই যে, তপস্যা করিতে আসিবার দিন, স্নেহময়প্রাণা দ্রৌপদী কত কি বলিয়াছিলেন, কত উৎসাহের শীতল ধারায় শূরোত্তম অর্জ্জুনের বৈরিতাপ-দগ্ধ-হৃদয় অভিষিক্ত করিয়াছিলেন, অমঙ্গল-শঙ্কায় নয়নের জল নয়নে সংবরণ করিয়া, আশার বৈদ্যুতী প্রভায় প্রস্থানোদ্যত মধ্যম পাণ্ডবের চিত্তের অবসাদ-তিমির বিদূরিত করিয়াছিলেন, কত কি বলিয়াছিলেন,—আজ অর্জ্জুনের একে একে সেই সব মনে পড়িতে লাগিল। একটা গুরুতর আবেগের ভরে, অর্জ্জুন তখন—সেই মুহূর্ত্তে, সে কথাগুলির গুরুত্ব ও দ্রৌপদীহৃদয়ের গম্ভীরত্ব সম্যক্ অনুভব করিতে পারেন নাই। পরে ক্রমে তাহা হৃদয়ঙ্গম করিয়া অর্জ্জুন ভাবিতেন যে, পার্থিব রাজ্য তাঁহাদের শত্রু-কবলিত হইয়াছে সত্য, কিন্তু অপার্থিব দ্রৌপদীর হৃদয়রাজ্যের তাঁহারা শ্লাঘাজনক আধিপত্যের অধিকারী। আজ সেই সকল কথা তাঁহার মনে পড়িতে লাগিল। রাজকুমারী কৃষ্ণা উচ্ছ্বসিত হৃদয়বেগ কথঞ্চিৎ সংবরণ পূর্ব্বক, বিদায়ের দিনে, গলদশ্রুনয়নে ও বাষ্পগদগদবচনে সেই যে বলিয়াছিলেন—'যাও বীরশ্রেষ্ঠ, তপস্যায় সিদ্ধিলাভ করিতে যাও, যতদিন অঙ্কচ্যুত রাজলক্ষ্মীর উদ্ধার করিতে না পারিবে, সংযতমনে ততদিন তপস্যা করিও, আমরা আছি, থাকিবও, আমাদের জন্য কদাচ বিমনা হইও না।[১] জ্ঞানী তুমি, ইহা তোমার

---

১। ভারবি—৩—৯।

অবিদিত নহে যে, যশঃ কামনাতেই হউক, বা সুখ-লিপ্সাতেই হউক, অথবা ধরাতলে, মানবকুলে বরেণ্যতম হইবার জন্যই হউক, যাঁহারা সর্ব্ববিধ ঔৎসুক্য পরিহার পূর্ব্বক, স্বীয় উদ্দেশ্য সাধনে কৃতসঙ্কল্প হন, হে সুধী, সফলতা, অনুরক্তা কান্তার ন্যায় তাঁহাদের অঙ্কশায়িনী হয়।১ দুরন্ত শত্রুগণ, আমাদের উপর যে ঘোর অত্যাচার করিয়াছে, যে অত্যাচার স্মরণ করিতেও প্রাণে ব্যথা লাগে, ভাবিয়া দেখ, সেই অত্যাচার আমরা কি ভাবেই না সহ্য করিয়া আসিয়াছি। আমি তোমাদের দাসী, তোমাদের কুলের বধূ, আমার সেই আমরণ স্মরণীয় কেশাকর্ষণ, আজ তোমাকে বিদায় দিবার সঙ্গে সঙ্গে যেন আবার নূতন বলিয়া মনে হইতেছে; এতদিন তোমার দিকে চাহিয়া যাহা ভুলিতে প্রয়াস করিতেছিলাম, আজ তাহা আবার সদ্য অনুভূত বলিয়া প্রাণে বাজিতেছে।২ হে নাথ! তুমি কি সেই ধনঞ্জয়? একদিন যিনি অমিতবলে উত্তরকুরু জয় করিয়া রাশি রাশি ধনরত্নের অর্জ্জন পূর্ব্বক, "ধনঞ্জয়" এই অনন্যলভ্য আখ্যায় বিমণ্ডিত হইয়াছিলেন, যাঁহার শৌর্য্য-কাহিনী দিগ্‌দিগন্তে বিশ্রুত, হে বীরবর, তুমি কি সেই ধনঞ্জয়?৩ যিনি সাধু-গণের ত্রাণকর্ত্তা, দুর্ব্বলের রক্ষক, উৎপীড়কের দণ্ডদাতা

---

১। ভারবি—৩—৪।

২। ভারবি—৩—৪৫।

৩। ভারবি—৪—৪৪।

তিনিই ক্ষত্রিয়পদবাচ্য, সমরাদি কর্ম্ম এবং শত্রুদলনাদি কর্ম্মে যাহার সামর্থ্য আছে, সে-ই প্রকৃত কার্ম্মুকপদবাচ্য, এই উভয় কার্য্যে যাহাদের শক্তি নাই, তাহারা তৎতৎ নাম ধারণের অযোগ্য। হে ক্ষত্রিয়! হে কার্ম্মুকধারিন্! ইহা কি তোমার অবিদি১ ?*'—দ্রুপদাত্মজার এই সকল ওজস্বিনী উক্তি আজ ধীরে ধীরে পার্থের মানস-পটে বিদ্যুল্লেখার ন্যায় ভাসিতে লাগিল, আর সেই সঙ্গে, এই উক্তির যিনি প্রস্রবিণী, এই উৎসাহ ও উদ্দীপনার যিনি প্রবাহিণী, সেই আরক্তগণ্ডস্থলী দৃঢ়তার প্রতিমূর্ত্তি, তেজঃপ্রতিমা রাজমহিষী দ্রৌপদীর তৎকালীন মুখচ্ছবি অর্জ্জুনের মানসমুকুরে, নির্ম্মল সুরসীবক্ষে শশাঙ্ক-লেখার ন্যায় প্রতিবিম্বিত হইতে লাগিল।

অর্জ্জুন এতকাল একাকী গহনকাননে কঠোর তপস্যায় রত ছিলেন, "মন্ত্রের সাধন কিংবা শরীর পতন" সঙ্কল্প করিয়া, রাজ্য, ঐশ্বর্য্য, সুখ, দুঃখ, আত্মীয়, স্বজন, পত্নী, পুত্র, সমস্ত ভুলিয়া, সংসার ভুলিয়া, বিশ্বব্রহ্মাণ্ড ভুলিয়া, একাগ্রতার কেমন যেন একটা খরস্রোতে আপনাকে ভাসাইয়া দিয়াছিলেন, প্রবাহে-পতিত প্রসূনের মত, ভাসিয়া ভাসিয়া কোথায় যে যাইতেছিলেন, তাহা, অনন্য-চিত্ত বীর পার্থ বুঝিতে পারেন নাই, আজ কূল পাইয়াছেন, বড় ক্লান্ত হইয়া, বড় লাঞ্ছনা পাইয়া, আজ তীরের সংস্পর্শ করিয়াছেন, তাই মনে কত কথা, কত অতীত সুখদুঃখের

১। ভারবি—৩—৪৮।

কাহিনী, কত হর্ষ, কত বিষাদ, অদূর ভবিষ্যতের কত নিরুপমা নয়নরঞ্জিনী মূর্ত্তি কল্পনার সুরঞ্জিত চিত্রপটে দেখিতে পাইতেছেন। বিদায়ের দিন, প্রশান্ত-নয়না দ্রৌপদী, পাছে অর্জ্জুন আত্মীয়-বিরহের অসহ্য বেদনায় ব্যথিত হন, পাছে মহর্ষি ব্যাসের আদেশ প্রতিপালিত না হয়, পাছে পাণ্ডবগণের অদৃষ্টাকাশের গাঢ় জলদ আরও গাঢ়তর আকার ধারণ করে, এই আশঙ্কায়, তাঁহার বিপুল হৃদয়খানির আবেগচঞ্চল দ্বার অতি কষ্টে নিরুদ্ধ করিয়া, নয়নের জল নয়নেই ধারণ করিয়া, প্রস্থানোদ্যত, তাপস-বেশী, সেই মৎস্যচক্রভেত্তা, গাণ্ডীবধারী অর্জ্জুনের দিকে অনিমেষ নয়নে ও নির্ব্বাকবদনে চাহিয়া ছিলেন। সেই দিনকার সেই নীরব নিস্পন্দ দৃষ্টি, ভাবহীন অথচ অনন্তভাবপূর্ণ দৃষ্টি, শিশির-মথিত কমলদলের ন্যায় অশ্রুভারপ্লুত সেই মুগ্ধ দৃষ্টি, আজ অর্জ্জুনের নয়নের সম্মুখে ভাসিল। অর্জ্জুন শৌর্য্যের অপ্রতিম আধার, প্রেমের অতলস্পর্শ পারাবার, এতদিন এ পারাবার নিবাতনিষ্কম্প ছিল, কর্ত্তব্যের অনুরোধে এতদিন ইহাতে তরঙ্গ উঠে নাই, অর্জ্জুন উঠিতে দেন নাই। আজ যজ্ঞ সম্পূর্ণ হইয়াছে, কঠোর তপশ্চরণব্রত উদ্‌যাপিত হইয়াছে, তাই আজ প্রেমময়ের নিরাবিল প্রেমপূর্ণ বক্ষে, না—না, প্রেমমহার্ণবের বক্ষে তরঙ্গ উঠিল। পাছে, নয়নের জলবিন্দু মাটিতে পড়ে, অমঙ্গল জন্মে, এই ভয়ে সাশ্রুনয়না রাজনন্দিনী দ্রৌপদী, সেই যে বিদায়ের দিনে নিমেষ পর্য্যন্ত ফেলিতে পারেন নাই, সেই সজলনেত্র,

সপ্রেম দৃষ্টি,—অর্জ্জুনের এই দীর্ঘ বৎসর গুলির, এই দুষ্কর বনবাসের, এই নির্জ্জন কারাবাসের একমাত্র পাথেয়, একমাত্র সম্বল সেই দৃষ্টি, অর্জ্জুন একমনে ভাবিতে লাগিলেন। এ বড় সুন্দর ছবি। অর্জ্জুন বিদায়ের দিনে, অবসাদের দিনে যাহা যাহা দেখিয়া গিয়াছেন, যাহা যাহা করিয়া গিয়াছেন, মাত্র তাহাই বর্ণন করিয়া, প্রবীণ কবি ভারবি নীরব হইয়াছেন, সে সম্বন্ধে আর বড় বেশী কথা বলেন নাই। ভারবি মনস্বী ছিলেন, ভারবি মিতভাষী এবং মিতচিন্ত ছিলেন। রোগীকে ঔষধ খাওয়াইবার মত, পাঠককে প্রতিপাদ্য ভাবনিচয় একেবারে অধঃকরণ করাইয়া দিবার প্রণালী ভারবির সম্মত ছিল না। পাঠক তদীয় গ্রন্থ পাঠ করিয়া আনন্দভোগ করিবেন, শিক্ষিত চিত্ত সুশিক্ষিত করিবেন, আপনার চিন্তাশক্তি উপচিত করিবার অবসর পাইবে, ইহাই তাঁহার ইচ্ছা ছিল। তাই তিনি অতি সংযত ভাবে লেখনী চালনা করিয়া গিয়াছেন। কোন বিষয় লিখিতে বসিয়া তিনি আত্মহারা হন নাই। কল্পনার লীলা-তরঙ্গে আপনাকে ভাসাইয়া দিয়াছেন বটে, কিন্তু লক্ষ্যচ্যুত হইয়া বিপথে যান নাই। ইহা তাঁহার একটা প্রধান গুণ।

ভারবির সমগ্র কাব্যখানিতেই আমরা একটি প্রধান উদ্দেশ্য দেখিতে পাই। সে উদ্দেশ্য অতি মহৎ। উচ্চ আদর্শ দেখাইয়া, উচ্চ চিন্তা করাইয়া, মানুষকে মনুষ্যত্বসম্পন্ন করিব, এই তাঁহার সঙ্কল্প ছিল। তাঁহার সে সাধু সঙ্কল্প সিদ্ধ হইয়াছে। তিনি

যেমন দৃঢ়হস্তে লেখনী ধারণ করিয়া গ্রন্থ আরম্ভ করিয়াছিলেন, তেমনই দৃঢ়হস্তে গ্রন্থ পরিসমাপ্ত করিয়াছিলেন। ভাষার বা কল্পনার কোথাও কোনরূপ উৎকর্ষহানি ঘটে নাই। তিনি যে সময়ে আবির্ভূত হইয়াছিলেন, সেই সময়ের তিনি একজন বরেণ্য কবি ছিলেন। তিনি কেবল বীররসের চিত্র রচনাতেই যে সিদ্ধহস্ত ছিলেন, তাহা নহে। প্রণয়ের চিত্রে, বিরহের চিত্রে, মিলনের চিত্রেও তিনি বিশেষ নিপুণতার পরিচয় দিয়াছিলেন। কিন্তু সেই সকল চিত্রেরই উদ্দেশ্য ঐ এক,—উচ্চ আদর্শ, উচ্চচিন্তা ও উচ্চভাবের সমাবেশ। মানব যাহা করিবে, যাহা দেখিবে, যাহা ভাবিবে, সকল বিষয়েই সদ্ভাব থাকিবে, অসৎ কল্পনা বা অসৎ ভাবের আলেখ্য মনীষিজন-সেব্য নহে,—ইহাই তাঁহার কাব্যের মূল মন্ত্র ছিল। যখন তাঁহার সৃষ্ট প্রোষিত-পতিকা ললনার মূর্ত্তি দেখি, তখন যথার্থই বিষাদের সঙ্গে কেমন একটা পবিত্রতায় মনঃপ্রাণ ভরিয়া যায়। যখন তাঁহার—

প্রিয়েণ সংগ্রথ্য বিপক্ষসন্নিধৌ
উপাহিতাং বক্ষসি পীবরস্তনে।
স্রজং ন কাচিৎ বিজহৌ জলাবিলাং
বসন্তি হি প্রেম্নি গুণা, ন বস্তুনি ॥

১। ভারবি—৮—৩৭।

প্রযচ্ছতোচ্চৈঃ কুসুমানি মানিনী,
বিপক্ষগোত্রং দয়িতেন লম্ভিতা।
ন কিঞ্চিদূচে চরণেন কেবলং
লিলেখ বাষ্পাকুললোচনা ভুবম্ ॥১

প্রভৃতি কবিতা পাঠ করি, তখন যথার্থই তাঁহার উদ্দেশে মস্তক নত হইয়া আইসে। তাঁহার বিরহিণী নায়িকা স্থির, ধীর, গম্ভীর প্রকৃতির আদর্শ। তাঁহার উপেক্ষিতা নায়িকা প্রাগল্‌ভ্যশূন্যা, কেবল কোমলতাময়ী, মধুর প্রকৃতির আধার; মর্ম্মর-প্রতিমার ন্যায় স্থির। যত দেখি, আরও দেখিতে ইচ্ছা করে। পাঠক, জ্যোৎস্নাময়ী রজনীতে কখনো অব্যক্ত-বিলাপিনী মন্থরগামিনী রজত-প্রবাহিণী তটিনীর মূর্ত্তি দেখিয়াছ কি? নিশীথ সময়ে, কখনো কাননকুন্তলা তিমিরবসনা নীরব প্রকৃতির শোভা দেখিয়াছ কি? মেঘাচ্ছন্ন দিবসে কখনো নাতিপ্রস্ফুটিতা নাতিমুকুলিতা স্থলপদ্মিনীর প্রতি দৃষ্টিপাত করিয়াছ কি? যদি একাধারে এই সমস্ত সৌন্দর্য্য দেখিতে চাও, তবে একবার ভারবির কল্পিত, উপরিধৃত ঐ দুইখানি ছবির প্রতি তাকাও। একবার দেখ, বিরহিণীর ছবি, উপেক্ষিতার ছবি কত সুন্দর, কত মনোহর হইতে পারে। ভারবির কাব্য সর্ব্বাংশে সকল রসে, সকল অবস্থাতেই যে অর্থ-গৌরবসমন্বিত, একথা নিঃসংশয়ে স্বীকার করা যাইতে পারে।

---

১। ভারবি—৮—১৪।

কাব্যের অষ্টমসর্গে, ভারবি, গন্ধর্ব্ববিলাসিনীদের ক্রীড়া এবং বিহারাদি বর্ণনার উপক্রমে আদিরসময়ী অনেকগুলি কবিতা রচনা করিয়াছেন। আদিরস হইলেই যে গ্রন্থ অপাঠ্য বা অস্পৃশ্য হইবে, এ ধারণা পুরাকালের কবিগণের মনে আদৌ ছিল না, বরং তাহার বিপরীতই অনুমিত হয়। ভারবিবর্ণিত আদিরসাত্মিকা কবিতাগুলি এমনই গুরুভাবদ্যোতক শব্দের দ্বারা গ্রথিত ও এমনই সুসম্বন্ধ যে, তাহাতে কোন প্রকার রুচিবিপর্য্যয়ের আশঙ্কা নাই। যাহা নগ্ন, তাহাই বীভৎস, যাহা আবৃত, তাহাই সুন্দর। ভারবির বর্ণনার সর্ব্বত্রই একভাবে-না-একভাবে একটা আবরণ প্রদত্ত হইয়াছে। কোথাও শব্দের আবরণ, কোথাও অর্থের আবরণ, কোথাও বা আবার ভাবের আবরণ। অনাবৃত বর্ণনায় ভারবির কাব্য দূষিত নহে। তাই আবার বলি, কালিদাস বা ভবভূতির সহিত তুলনা না করিয়া, যদি মাঘ বা নৈষধ প্রভৃতির সহিত তুলনা করা যায়, তবেই কতকটা হৃদয়ঙ্গম হইতে পারে যে, ভারবির কাব্য কত মনোরম, কত সুসংযত।

তপস্যা ব্যতিরেকে এ সংসারে কোন কার্য্যেই সিদ্ধিলাভ করা যায় না। প্রণয়ীর প্রণয়চর্চ্চা হইতে রাজাধিরাজের রাজ্য-পালন পর্য্যন্ত সমস্ত বিষয়েই তপস্যা আবশ্যক। মোক্ষের জন্য ঋষিরা গহনবনে তপশ্চর্য্যা করেন। সিদ্ধির জন্য, সফলতার জন্য, গৃহস্থকে গৃহে থাকিয়া তপঃসাধনা করিতে হয়।

শুধু ঊর্দ্ধবাহু বা ঊর্দ্ধশিরা হইলেই তপস্যা হয় না। যাহা তোমার অভিপ্রেত, তাহাতে প্রাণ ঢালিয়া দেওয়া চাই, তন্ময় হওয়া চাই, তবেই তুমি বাঞ্ছিত-লাভে কৃতার্থ হইবে। মনোরথ তোমার পরিপূর্ণ হইবে। যাহা আজ একান্ত অসম্ভব, যদি তপস্যা করিতে পার, প্রাণ ঢালিয়া দিতে পার, কাল তাহা, দেখিবে, করস্থ আমলকবৎ তোমার অয়ত্ত হইয়াছে। ভারবি এই উচ্চ দৃষ্টান্তের—এই মহান্ আদর্শের সুন্দর প্রতিকৃতি নির্ম্মাণ করিয়া গিয়াছেন। তাঁহার অর্জ্জুন,—তপস্যার দ্বারা, কঠোরতার দ্বারা, অন্তর্হিত অদৃষ্টদেবতাকে, লাঞ্ছিত সৌভাগ্য-দেবীকে প্রীত করিয়া পুনরানয়ন করিয়াছিলেন। যাহা কেহ কল্পনায়ও আনিতে পারে না, দেবদানব গন্ধর্ব্বের অসাধ্য, সেই পাশুপত অস্ত্র লাভ করিয়া জগতে অজেয় হইয়াছিলেন। কৌরবগণ, কাপট্যের সাহায্যে, চাতুরীর সাহায্যে, লক্ষ লক্ষ যোদ্ধার সাহায্যে, যে সিংহাসন, যে সাম্রাজ্য অর্জ্জন করিয়াছিলেন, অর্জ্জুন একাকী, দুশ্চর তপস্যার দ্বারা, একাগ্রতার দ্বারা, সহিষ্ণুতা ও জিতেন্দ্রিয়তার দ্বারা, তাহার অধিকারী হইলেন। যদি তুমি প্রকৃত শক্তিসম্পন্ন হও, মনুষ্যত্ববর্জ্জিত না হও, যদি তোমার আত্মসত্তায় প্রভুত্ব থাকে, তবে জানিও, ব্রহ্মাণ্ডের সমবেত শক্তিও তোমার গতিরোধ করিতে পারিবে না, তোমাকে কর্ত্তব্য-চ্যুত করিতে পারিবে না। পার্ব্বতীয় নির্ঝর যেমন, শত সহস্র

বাধা উল্লঙ্ঘন পূর্ব্বক, গন্তব্য-সাগরে মিশিয়া যায়, তদ্রূপ তুমিও, অপ্রতিহত প্রভাবে, তোমার সঙ্কল্পিতস্থানে পঁহুছিতে পারিবে। যাহারা তোমার ঘোর প্রতিকূল, ক্রমে তাহারাও, তোমার শক্তিমত্তার তাড়িত আকর্ষণে তোমাতে আকৃষ্ট হইবে। প্রতিকূল বায়ু আপনিই তোমার অনুকূল হইয়া আসিবে। অর্জ্জুনের চিত্রে, ভারবি, এই মহাশিক্ষা প্রদর্শন করিয়াছেন।

তারপর দ্রৌপদী, সে চিত্রও অতি উত্তম। ভারতবর্ষীয় রমণীর হৃদয় যে কত উন্নত, কত কোমল, কত কর্ত্তব্যনিষ্ঠ ও ভক্তিপ্রবণ, তাহার দৃষ্টান্ত ক্রান্তদর্শী মহর্ষি বেদব্যাস, ভারত-বাসীর গৌরব-স্তম্ভ মহাভারত গ্রন্থে খোদিত করিয়া গিয়াছেন। মহাভারতের দময়ন্তী, সাবিত্রী, শৈবা, কুন্তী, দ্রৌপদী, শকুন্তলা প্রভৃতির চিত্র, ভারতীয় ললনার আদর্শ। অত বড়, অমন সুসম্পূর্ণ, সর্ব্বাঙ্গনিরবদ্য চিত্র এক ব্যাসেরই কল্পনায় আসিতে পারে, অন্যত্র দুর্লভ। অত বড় বিরাটমূর্ত্তি যাঁহাদের কল্পনা-প্রসূত, তাঁহারা যে আবার কত বড় বিরাট হৃদয় লইয়া জন্মিয়া-ছিলেন, তাহা অস্মাদৃশ সঙ্কীর্ণমনাঃ মানবের ধারণার অতীত। গৃহচর্য্যায়, পরিজন-সেবায়, পতি-প্রাণতায়, সমবেদনায়, আত্ম-ত্যাগে, সমাজনীতি, রাজনীতি, পৌরুষপূজা এবং বীরব্রতে, ভারতীয় কামিনী যে কিরূপ অনুপমা, তাহা পুরাণকর্ত্তারা প্রদর্শন করিয়াছেন। সম্পদের দিনে যে ললনা কুসুমের ন্যায় কোমলতাময়ী, নবনীতের ন্যায় মৃদুত্বপূর্ণা, বিপদের দিনে, সময়ের

পরিবর্ত্তনে সেই রমণীই আবার উন্মাদিনী করিণীর ন্যায় বলীয়সী, অপরাজেয় শক্তিতে শক্তিমতী। আত্মসম্ভ্রম-রক্ষায় প্রাণ উৎসর্গ করিয়া, আজ যিনি মহিষমর্দ্দিনী চামুণ্ডার আকার ধারণ করিতেছেন, আবার কালই সেই কুসুম-কোমলা সংসার-ললামভূতা দেবীমূর্ত্তি, সববেদনায় কাতর হইয়া, পরের সেবায় অম্লানবদনে প্রাণ ঢালিয়া দিতেছেন। সংসারীর সুখের মন্দিরে যিনি জগদ্ধাত্রী, বিপদের ক্ষেত্রে তিনিই আবার অভয়দায়িনী মাতৃরূপিণী। উদারতার, শান্তির, পরদুঃখ-কাতরতার ও বিশ্বহিতৈষিতার একত্র সমাবেশ রমণীর হৃদয়। ব্যাস, বাল্মীকি সেই হৃদয়ের সম্পূর্ণ আলেখ্য অঙ্কন করিয়া সংস্কৃত সাহিত্য পবিত্র ও আকল্পস্থায়ী করিয়া গিয়াছেন। যখন নির্ব্বাসিতা সীতা বা উপেক্ষিতা দময়ন্তীর দিকে দৃষ্টিপাত করি, তখন কবিকল্পনা যে এত উচ্চে উঠিতে পারে, তাহা মনেও আনিতে পারি না। যখন সাবিত্রী বা শৈব্যার দিকে তাকাই, তখন আত্মবিস্মৃত হইয়া পড়ি। উদ্ভ্রান্ত-প্রাণে দেখি, দেখি, দেখি, দেখিয়া দেখিয়া ক্রমে কেমন যেন একটা তন্দ্রায় অভিভূত হইয়া পড়ি। যখন শকুন্তলা বা মালবিকার ছবি দেখি, যখন ঔশীনরী বা কপালকুণ্ডলার কথা ভাবি, যখন ভাগীরথী বা লোপমুদ্রার বিষয় চিন্তা করি তখন ভারতবর্ষের সাহিত্য এবং সেই সাহিত্যের সেবক বলিয়া মনে মনে একটা অখণ্ড উল্লাস অখণ্ড গর্ব্ব অনুভব করি। যখন দেখি ক্ষত্রিয়কুললক্ষ্মী

দ্রৌপদী আত্মদেহের ক্ষত্রিয়শোণিতে উত্তপ্ত হইয়া বীর-পত্নীর ন্যায় বীর-প্রসবিনীর ন্যায়, বীররসের অধিষ্ঠাত্রী দেবতার ন্যায়, মূর্ত্তিমতী দশভুজার ন্যায় দাঁড়াইয়া, তপোবন-গমনোদ্যত, অর্জ্জুনকে বীরোক্তিবিদ্যুত্প্রভায় উদ্ভাসিত করিতেছেন, "যাও বীর, তোমার কুলব্রত রক্ষায় গমন কর, আমরা আছি, আমরা থাকিবও, কিন্তু যাহা তোমাদের যাইতেছে, তাহা আর ফিরিয়া আসিবে না, বিলুপ্ত কীর্ত্তি আর উদ্ধৃত হইবে না, এখনও সময় আছে, স্বকার্য্য সাধন করিয়া প্রত্যাবৃত্ত হও, যশস্বী কুলের চিরাগত যশঃপ্রভা মলিন হইতে দিওনা। দাসী আমি, তোমাকে বরণ করিয়া লইব"—বলিয়া যখন রাজকুমারী দ্রৌপদী স্বীয় হৃদয়েশ্বরকে বিদায় দিতেছেন, দেখি,—তখন সত্যই শরীর রোমাঞ্চিত হইয়া উঠে। তখন মনে হয়, এই ভারতবর্ষেই তাঁহারা, সেই সকল 'অভিমানবতী' দেবতারা আবির্ভূত হইয়াছিলেন, যাঁহারা—

"খুলে কেশপাশ দিত পরাইয়া
ধনুর্দণ্ডে ছিলা আনন্দে ভাসিয়া,"—( হেমচন্দ্র )

মাতৃ-বক্ষের ক্ষীরধারায় সন্তান জীবিত থাকে ও বর্দ্ধিত হয়। মাতার আদর্শ সন্তানের প্রধান উপজীব্য। যে দেশের মাতা দ্রৌপদীর ন্যায় তেজস্বিতা ও স্নেহশীলতার আধার, সে দেশের সন্তান কেন না দেবপ্রকৃতিসম্পন্ন হইবে? মাতৃত্বের যদি কোন দিন অপকর্ষ জন্মে, তবে ভারত শ্মশানে পরিণত হইবে, সোণার

মন্দির ধূলিসাৎ হইবে! সে দুর্দ্দিন স্মরণ করিতেও হৃৎকম্প হয়। বিধাতা না করুন, যদি তেমন দুর্দ্দিন কখনো আসে, তবে তাহার পূর্ব্বে যেন, ভারতবর্ষ ভারতসাগরের তরঙ্গে ডুবিয়া যায়, মহাপ্রলয়ে যেন ভারত মরুতে পরিণত হয়।

---

## সপ্তম অধ্যায়।

### শিশুপালবধ।

"মাঘ অতি প্রধান কবি ছিলেন, এবং তৎপ্রণীত শিশুপাল-বধ অতি প্রধান মহাকাব্য। এই মহাকাব্যের স্থূল বৃত্তান্ত এই ;— কৃষ্ণ, যুধিষ্ঠিরের রাজসূয়যজ্ঞে নিমন্ত্রিত হইয়া, সপরিবারে ইন্দ্রপ্রস্থ প্রস্থান করেন। যিনি সর্ব্ববাংশে সর্ব্বশ্রেষ্ঠ হন, তিনিই যজ্ঞে অর্ঘ্য পাইয়া থাকেন। যুধিষ্ঠির, রাজসূয় সমাপ্ত হইলে, ভীষ্মের উপদেশানুসারে, কৃষ্ণকে সর্ব্ববাংশে সর্ব্বশ্রেষ্ঠ স্থির করিয়া অর্ঘ্য দান করেন। কৃষ্ণের পিতৃস্বস্‌পুত্র শিশুপাল তাঁহার অত্যন্ত বিদ্বেষী ছিলেন। তিনি, কৃষ্ণের এইরূপ অসামান্য সম্মান দর্শনে অসূয়াপরবশ হইয়া, ভীষ্মের যথোচিত তিরস্কার করিয়া, স্বপক্ষীয় নরপতিগণ-সমভিব্যাহারে, সভামণ্ডপ হইতে প্রস্থান করিলেন এবং দূতদ্বারা কৃষ্ণকে অনেক তিরস্কার করিয়া পাঠাইলেন। অনন্তর উভয় পক্ষে ঘোরতর সংগ্রাম উপস্থিত

হইল, এবং সেই সংগ্রামে কৃষ্ণ শিশুপালের প্রাণ সংহার করিলেন।"

"শিশুপালবধ কিরাতার্জ্জুনীয়ের প্রতিরূপ স্বরূপ। মাঘ, যে কিরাতার্জ্জুনীয়কে আদর্শস্বরূপ করিয়া, শিশুপালবধ রচনা করিয়াছেন, তাহার কোনও সংশয় নাই। ভারবি যে প্রণালীতে কিরাতার্জ্জুনীয় রচনা করিয়াছেন, মাঘ শিশুপালবধের রচনা-কালে, আদ্যোপান্ত সেই প্রণালী অবলম্বন করিয়াই চলিয়াছেন। কিরাতার্জ্জুনীয়ে, মহর্ষি ব্যাস আসিয়া পাণ্ডবদিগকে কর্ত্তব্যের উপদেশ দিতেছেন; শিশুপালবধে, দেবর্ষি নারদ আসিয়া কৃষ্ণকে কর্ত্তব্য কর্ম্মের অনুষ্ঠানে উদ্‌যুক্ত করিতেছেন। কিরাতার্জ্জুনীয়ে, যুধিষ্ঠির, ভীম, দ্রৌপদী এই তিন জনের রাজনীতি সংক্রান্ত বাদানুবাদ; শিশুপালবধেও কৃষ্ণ, বলরাম ও উদ্ধবের সেইরূপ রাজনীতি সংক্রান্ত বাদানুবাদ। কিরাতার্জ্জুনীয়ে, তপস্যা নিমিত্ত, অর্জ্জুনের হিমালয় পর্ব্বতে অবস্থান; শিশুপালবধেও কৃষ্ণের ইন্দ্রপ্রস্থ প্রস্থানকালে রৈবতক পর্ব্বতে অবস্থান। কিরাতার্জ্জুনীয়ে, হিমালয় পর্ব্বতের বহুবিস্তৃত বর্ণনা এবং বর্ণনা-সংক্রান্ত শ্লোক সকলের অধিক অংশ যমকালঙ্কারযুক্ত; শিশুপালবধেও রৈবতক পর্ব্বতের অবিকল সেইরূপ বর্ণনা ও সেইরূপ যমকালঙ্কৃত শ্লোক। কিরাতার্জ্জুনীয়ে, পুরাঙ্গনাদিগের বনবিহার, নায়ক-সমাগম, বিরহ, মান প্রভৃতির বর্ণনা আছে; শিশুপালবধেও অবিকল সেই সমস্ত বর্ণনা আছে। কিরাতা-

র্জ্জুনীয়ে, কিরাতরাজ, অর্জ্জুনের উত্তেজনার নিমিত্ত, তাঁহার নিকট দূত প্রেরণ করেন; শিশুপালবধেও, শিশুপাল কৃষ্ণের ভর্ৎসনার্থে তাঁহার নিকট দূত প্রেরণ করেন। অনন্তর উভয় কাব্যেই উভয়পক্ষের সৈন্যসজ্জা, সৈন্যপ্রয়াণ, ও সংগ্রাম বর্ণন আছে। কিরাতার্জ্জুনীয়ের পঞ্চদশসর্গে যুদ্ধবর্ণন ও একাক্ষর, দ্ব্যক্ষর, যমক প্রভৃতি শ্লোক অনেক; শিশুপালবধেরও ঊনবিংশ সর্গে যুদ্ধ বর্ণন ও ঐরূপ একাক্ষর, দ্ব্যক্ষর, যমক প্রভৃতি শ্লোক অনেক। কিরাতার্জ্জুনীয়ের প্রত্যেক সর্গের শেষ শ্লোকে সর্গ-সমাপ্তি-সূচক লক্ষ্মী শব্দের প্রয়োগ আছে; শিশুপালবধেও, ঐ রীতি অনুসৃত হইয়াছে। কোনও স্থলে ইহাও দেখিতে পাওয়া যায়, শিশুপালবধে কিরাতার্জ্জুনীয়ের ভাব অবিকল ভিন্ন ছন্দে সঙ্কলিত হইয়াছে। ফলতঃ, অভিনিবেশ পূর্ব্বক উভয় কাব্য আদ্যন্ত পাঠ করিলে, ইহা বিলক্ষণ প্রতীয়মান হয়, যে, কিরাতার্জ্জুনীয় আদর্শ ও শিশুপালবধ তৎপ্রতিরূপ। উভয় কাব্যের রচনাপ্রণালী আলোচনা করিয়া দেখিলে, বিপরীতপক্ষ কোনক্রমেও হৃদয়ঙ্গম হয় না। কিরাতার্জ্জুনীয় শিশুপালবধ অপেক্ষা প্রাচীন গ্রন্থ, ইহাতে সংশয় হইবার বিষয় নাই।”

“মাঘ অদ্ভুত কবিত্বশক্তি ও অদ্ভুত বর্ণনাশক্তি পাইয়াছিলেন। যদি তাঁহার কালিদাস ও ভারবির ন্যায়, সহৃদয়তা থাকিত, তাহা হইলে, তদীয় শিশুপালবধ সংস্কৃত ভাষায় সর্ব্বপ্রধান মহাকাব্য

হইত, সন্দেহ নাই। তিনি সকল বিষয়েরই বহুবিস্তৃত বর্ণনা করিয়াছেন। বর্ণনাসকল আরম্ভে একান্ত মনোহর, কিন্তু অবসানে নিতান্ত নীরস। মাঘ অধিক বর্ণনা এত অধিক ভালবাসিতেন, যে শেষ অংশ নিতান্ত অশক্তিকৃত হইতেছে, দেখিয়াও, ক্ষান্ত হইতে পারিতেন না। কখনও কখনও ইহাও দেখিতে পাওয়া যায়, একটি শ্লিষ্ট অথবা সুশ্রাব্য শব্দের অনুরোধে, একটি শ্লোক রচনা করিয়াছেন। সেই শ্লোকের সেই শব্দটি ভিন্ন আর কোনও অংশেই কোনও চমৎকারিতা দেখিতে পাওয়া যায় না। তাঁহার রচনা প্রগাঢ়, ওজস্বী ও গাঢ়তাব্যঞ্জক, কিন্তু কালিদাসের অথবা ভারবির ন্যায় পরিপক্ক নহে।”

“অপ্রাসঙ্গিক বিষয়ের বহুবিস্তৃত বর্ণনা মাঘের অতি প্রধান দোষ। তিনি বিংশতিসর্গাত্মক কাব্যের ছয় সর্গ অপ্রাসঙ্গিক বিষয়ে সমর্পিত করিয়াছেন। কৃষ্ণ ইন্দ্রপ্রস্থ প্রস্থানকালে প্রথম দিন রৈবতক পর্ব্বতে অবস্থান করেন। এই উপলক্ষে, মাঘ রৈবতক প্রভৃতির অত্যন্ত অধিক বর্ণনা করিয়াছেন। চতুর্থ সর্গে রৈবতক-বর্ণন, পঞ্চমে শিবির-সন্নিবেশ, ষষ্ঠে ঋতু-বর্ণন, সপ্তমে বনবিহার, অষ্টমে জলবিহার, নবমে সন্ধ্যা-বর্ণন, দশমে সুরাপান ও বিহার, একাদশে প্রভাত-বর্ণন, দ্বাদশে সৈন্য-প্রয়াণ;—এইরূপ এক এক সর্গে এক এক বিষয় মাত্র বর্ণিত হইয়াছে। মাঘ, এই সমস্ত বর্ণনাতে, স্বীয় অদ্ভুত কবিত্বশক্তি ও বর্ণনাশক্তির পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছেন। কিন্তু এই সকল

বর্ণনা যেমন অতি বিস্তৃত, তেমনই অপ্রাসঙ্গিক ; প্রকৃত বিষয় শিশুপালবধে উহাদের কোনও উপযোগিতা দেখিতে পাওয়া যায় না। এই নয় সর্গ পরিত্যাগ করিলেও, কাব্যের ইতিবৃত্ত কোনও ক্রমে অসংলগ্ন হয় না।"

বর্ণনার বাহুল্যে এবং রসাভিব্যক্তির অল্পতায়, "শিশুপাল-বধ দোষাশ্রিত হইলেও, ইহা যে এক অতি উৎকৃষ্ট মহাকাব্য, তাহাতে সন্দেহ নাই। কিন্তু ভারতবর্ষীয় পণ্ডিতেরা যে ইহাকে সর্ব্বোৎকৃষ্ট মহাকাব্য বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন, তাহা কোনও ক্রমে অঙ্গীকার করা যায় না। সম্যক্ সহৃদয়তা সহকারে পর্য্যালোচনা করিয়া দেখিলে, ইহা অবশ্যই স্বীকার করিতে হইবেক যে, শিশুপালবধ, রঘুবংশ, কুমারসম্ভব ও কিরাতা-র্জ্জুনীয় অপেক্ষা নিকৃষ্ট।"

এক সম্প্রদায়ের পণ্ডিতগণ বলেন,—

"উপমা কালিদাসস্য ভারবেরর্থগৌরবম্।
নৈষধে পদলালিত্যং মাঘে সন্তি ত্রয়োগুণাঃ॥

পুষ্পেষু জাতী নগরেষু কাঞ্চী
নারীষু রম্ভা পুরুষেষু বিষ্ণুঃ।
নদীষু গঙ্গা নৃপতৌচ রামঃ
কাব্যেষু মাঘঃ কবিকালিদাসঃ॥

---

১। বিদ্যাসাগর।

সংস্কৃত ভাষার অনুপম কাব্য রঘুবংশ এবং "দুর্ব্যাখ্যাবিষমূর্চ্ছিতা কালিদাস ভারতীর" মল্লিনাথ কৃত সঞ্জীবনী টীকার সম্বন্ধে

"রঘুরপি কাব্যং
তদপি চ পাঠ্যং।
তস্য চ টীকা
সাঽপি চ পাঠ্যা !!"

এই মত যাঁহারা লোকসমক্ষে প্রচার করিতে দ্বিধা বোধ করেন নাই, মাঘসম্বন্ধীয় পূর্ব্বোক্ত শ্লোকদ্বয় তাঁহাদেরই, অথবা তাঁহাদের অধ্যাপকবৃন্দের উক্তি, অর্থাৎ উপযুক্ত শিষ্যের উপযুক্ত অধ্যাপকের "স্থূলহস্তাবলেপ।"১ মাঘসম্বন্ধীয় শ্লোকদ্বয়ের যে-কোনটির প্রতি নয়ন-পাত করিলেই তাহার অসারতা উপলব্ধি করা যায়। তন্মধ্যে আবার "মাঘে সন্তি ত্রয়োগুণাঃ"—এইটুকু পরিহার করিয়া, যদিও প্রথমটির কথঞ্চিত উপযোগিতা রক্ষিত করা যায় বটে, কিন্তু দ্বিতীয়টির অর্থ ভাবিতে গেলে হাস্য সংবরণ দায় হইয়া উঠে। "কাব্যেষু মাঘঃ কবি কালিদাসঃ"— এই উক্তির প্রকৃত অর্থগ্রহ করাই কঠিন। হয় শ্লোককর্ত্তা নিজেই সম্যক্ অর্থবোধ না করিয়া, বাচালতার পরাকাষ্ঠা দেখাইয়াছেন, না হয়, মনের ভাব ভাষায় প্রকৃত প্রস্তাবে প্রকাশ করিতে পারেন নাই। অথবা মাঘকবির ন্যায় তিনিও একজন অতি অনাবশ্যক বর্ণনার পক্ষপাতী, এবং সেই জন্যই বোধ হয়,

১। মেঘদূত, পূর্ব্বমেঘ।

মাঘকবির অতিমাত্রায় ভক্ত। কবির কর্ম্ম বা নির্ম্মিত রসাত্মক বস্তুকেই কাব্য কহে। মাঘই যদি একমাত্র কাব্য হয়, অর্থাৎ কবির রসাত্মক বস্তু হয়, আর অপরাপর সুকবিকুলের কবিত্ব-পূর্ণ গ্রন্থগুলি “কাব্য” নামের অযোগ্য হয়, তবে “কবি কালিদাসঃ—”এই উক্তির সার্থকতা থাকে না। কালিদাস যদি, শ্লোককর্ত্তার মতে “কবি” হন, তবে তাঁহার গ্রন্থও “কাব্য” হইয়া উঠিবে, নিবারণ করিবার কোন উপায় নাই। তাহা হইলে, “কাব্যেষু মাঘঃ” এ উক্তির একান্ত নিরর্থক হইয়া পড়ে। যাহা হউক, এই সকল অবান্তর আলোচনা নিষ্প্রয়োজন। প্রকৃতপক্ষে, সূক্ষ্মদর্শী, নিপুণ-সমালোচক বিদ্যাসগর মহাশয়ের মাঘ-সম্বন্ধে যে উক্তি, তাহাই পর্য্যাপ্ত। তাহা পূর্ব্বেই উদ্ধৃত হইয়াছে। মাঘও একজন মহাকবি ছিলেন, সন্দেহ নাই, তবে কবিত্ব অপেক্ষা তাঁহার পাণ্ডিত্য বোধ হয় অধিক ছিল। পাণ্ডিত্যের প্রগাঢ় আবরণে আবৃত থাকায় তাঁহার কবিতাসুন্দরী সাধারণ পাঠকের নয়নরঞ্জিনী বা হৃদয়তোষিণী হন নাই। কবিতার অধিষ্ঠাত্রী দেবতা গহন-কানন-জাত ব্রততী বা কুসুমের ন্যায়; উহাতে কৃত্রিম আভরণের আবশ্যকতা নাই। আপনার ভাবে, অপনার সৌন্দর্য্যে উহা আপনিই মনোরম। বরং কৃত্রিম সম্পদে উহার নৈসর্গিক সৌন্দর্য্যের, বিধিপ্রদত্ত লাবণ্যের হানি ঘটে। কে এমন নির্দ্দয়, যিনি, বসন্তের সহকার মঞ্জরীকে কৃত্রিম রাগে রঞ্জিত করিয়া নয়নের তৃপ্তি উৎপাদন করিতে

চাহেন, বা বন-বিহঙ্গিনী পিকবধূর অমৃতবর্ষী ঝঙ্কার তানলয়ের সাহায্যে বুঝিয়া লইতে চাহেন ? স্বভাবের বস্তুতে অস্বাভাবিক উপচার প্রেমিক-হৃদয়ে অসহ্য। যাহা আপনার ধর্ম্মে আপনি সুন্দর নহে, তাহাকে কৃত্রিম উপায়ে সুন্দর করিয়া তুলিতে প্রয়াস করা বৃথা। কিয়ৎকালের জন্য সে কৃত্রিম সৌন্দর্য্য স্থূলদর্শী ব্যক্তির নয়নরঞ্জন হইতে পারে বটে, কিন্তু তাহাতে নিপুণদৃষ্টি রসজ্ঞ লোকের "চক্ষুঃ-পীড়াই" জন্মিয়া থাকে। মহাকবি মাঘ, যদি একটু সংযতভাবে লেখনী পরিচালনা করিতেন, সাত্ত্বিক উপচারে বীণাপাণির পাদ-পূজায় প্রবৃত্ত হইতেন, তাহা হইলে, তদীয় কাব্য যে সম্পূর্ণ না হউক, অনেকাংশে নিরবদ্য হইত, তাহাতে সন্দেহ নাই। পাণ্ডিত্যের উষ্ণতায় তাঁহার কবিতার কোমল কলেবর ঝলসিয়া গিয়াছে। গ্রন্থের স্থানে স্থানে, সহৃদয় হৃদয়ের চমৎকারজনিকা কবিতার একান্ত অসদ্ভাব না থাকিলেও, কঠিন উপল-শকল-মিশ্রিত স্বর্ণ-চূর্ণের ন্যায়, তাহা দুর্জ্ঞেয় ও দুরবলোক হইয়া পড়িয়াছে।

পাণ্ডিত্য কৃত্রিম, কবিত্ব স্বাভাবিক। পাণ্ডিত্য পুরুষকার-সাধ্য, কবিত্ব বাগ্‌দেবতার অনুগ্রহলব্ধ অপার্থিব সম্পদ্। একাধারে পাণ্ডিত্য এবং কবিত্ব—দুইই থাকিতে পারে, কিন্তু যাহাতে পাণ্ডিত্য আছে, তাহাতে যে কবিত্ব থাকিবেই, এমন কোন নির্দ্ধারিত নিয়ম নাই। মাঘ-কবিতে পাণ্ডিত্য যে পরিমাণে ছিল, কবিত্ব তত ছিল না। কবিত্বের এই আপেক্ষিক

ন্যূনতা হেতুই, শিশুপালবধ গ্রন্থের সর্ব্বত্র পাণ্ডিত্যের অতি-প্রকাশ, ও তাহার ফলে, কবিত্বের প্রভামান্দ্য ঘটিয়াছে।

মাঘকবি স্বকীয় কাব্যে প্রায় পঞ্চাশ প্রকারের ছন্দঃ ব্যবহার করিয়াছেন। উচ্চারণের সুখকরতার প্রতি উদাসীন থাকিয়া, এত অধিক ছন্দের ব্যবহার করিয়াছেন বলিয়া, তদীয় গ্রন্থের অনেক স্থল আবৃত্তি করিতেও স্পৃহা জন্মে না। ছন্দঃশাস্ত্রে যে তাঁহার কি প্রগাঢ় অধিকার ছিল, তাহা প্রমাণিত হইয়াছে, সত্য, কিন্তু সেই অধিকারের অতিব্যবহারে কবিতার এবং ভাবের শ্রীহানি ঘটিয়াছে। তিনি শব্দ-গ্রন্থন-কৌশলের পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছেন, কিন্তু তাহাতে অর্থাববোধের একান্ত অভাব জন্মিয়াছে। একটা বহিরঙ্গগুণ প্রকাশ করিতে গিয়া, কবিতার প্রাণরূপী, প্রধান ও অন্তরঙ্গ প্রসাদগুণের অপলাপ করিয়া বসিয়াছেন। শিশুপালবধের ১৯শ সর্গে "সর্ব্বতোভদ্রবন্ধ" (১৯।২৭), "মুরজবন্ধ" (১৯।২৯), "গোমূত্রিকাবন্ধ" (১৯।৪৬), "অর্দ্ধভ্রমকবন্ধ" ( ১৯।৭২ ), "চক্রবন্ধ" ( ১৯।১২০ ) প্রভৃতি চিত্রবন্ধ-নিবন্ধ শ্লোকের রচনা করিয়া স্বীয় চিত্রবন্ধ-নির্ম্মাণ-দক্ষতার একশেষ দেখাইয়াছেন বটে, কিন্তু ঐরূপ নানা বন্ধের শৃঙ্খলে আবদ্ধ হইয়া কবিতাদেবী একান্ত ম্লান হইয়া পড়িয়াছেন। যদি ঐ সকল বাহ্য বিভূষণে তাঁহার অতটা আস্থা না থাকিত, তাহা হইলে, হয়ত, তদীয় কবিতা সুপাঠ্য হইত। কবিবর ভারবিও স্বকাব্যের শেষভাগে কতকগুলি চিত্রবন্ধের অবতারণা

করিয়াছেন, তাহাতে তাঁহার পাণ্ডিত্য প্রকটিত হইয়াছে, কিন্তু কবিত্ব প্রকাশিত হয় নাই। স্বভাবকবির কবিতায়, শব্দ আপনিই ভাবের অনুকূল হইয়া আসিবে। শব্দের জন্য তাঁহাকে অভিধান খুঁজিতে হইবে না, বা মাথায় হাত দিয়া ভাবিতে হইবে না। আর যাঁহারা কৃত্রিম কবি, অনুশীলনের বা পরিশ্রমের সাহায্যে, পাণ্ডিত্যের প্রভাবে, দুর্লভ কবিযশঃ অর্জ্জন করিতে যত্নবান, তাঁহাদের প্রার্থিত শব্দরাশির মধ্য হইতে ভাব খুঁজিয়া বাহির করিতে হইবে। ইহা প্রকৃষ্ট কবিত্বের পরিচায়ক নহে। এ দোষ কালিদাসে একবারেই নাই, ভবভূতিতে অতি সামান্য আছে, কিন্তু পরবর্ত্তী কবিগণের অনেকেই এই দোষের সম্পর্ক পরিহার করিতে পারেন নাই। শব্দের প্রভাব দীর্ঘকালস্থায়ী হয় না, হইতে পারে না। ভাবের আধিপত্য চিরস্থায়ী। ভাবহীন হৃদয় যেমন অনভিপ্রেত, ভাবহীন কবিতাও সেইরূপ অস্পৃহণীয়। তাই, কালিদাসের কবিতা ভাবুক সহৃদয়ের মুখে মুখে কীর্ত্তিত হইয়া আসিতেছে;—সেই কতপূর্ব্ব সুদূর উজ্জয়িনীর শিপ্রাতটে বসিয়া কালিদাস বাঁশী বাজাইয়া গিয়াছেন, নিশীথে দূরাগত বীণাধ্বনিবৎ, প্রবাসীর মানসপটে জন্মভূমির সুখস্মৃতিবৎ, সে বাঁশীর ঝঙ্কার এখনও অনুভূত হইতেছে, যেন সে স্বরলহরী আজিও ভারতের মলয় সমীরণে ভাসিয়া ভাসিয়া ঘুরিতেছে। কৈ? আর কেহ ত তেমন বংশীধ্বনি করিতে পারিলেন না! তেমন বীণা আর ত বাজিল না! কালিদাস অন্তর দেখিতেন,

তাই, জগৎবাসীর অন্তরে অন্তরে তাঁহার কবিতা বিরাজিত। যাঁহারা বাহ্য ভূষা লইয়াই ব্যস্ত, তাঁহাদের সে সৌভাগ্য ঘটিবে কেন? মাঘকবি সে সৌভাগ্যে বঞ্চিত হইয়াছেন।

---

# অষ্টম অধ্যায়।

## পাণ্ডিত্য ও কবিত্ব।

শিশুপালবধের প্রথম সর্গে, দেবর্ষি-নারদ, শ্রীকৃষ্ণ-সদনে অবতীর্ণ হইয়াছেন। শিশুপালপীড়িত দেবগণের দুঃখকাহিনী, পুরুষোত্তমের কর্ণগোচর করাইবার নিমিত্ত, ইন্দ্রাদি দেবগণ, নারদকে প্রেরণ করিয়াছেন। নারদের বর্ণিত সে অত্যাচার-কাহিনী পাঠ করিবার কালে, স্থানে স্থানে, শরীর রোমাঞ্চিত হয়, নয়ন সজল হইয়া আইসে; কালিদাসের কুমারসম্ভব-বর্ণিত তারকাসুরের এবং রঘুবংশ-বর্ণিত রাক্ষসপতি রাবণের অত্যাচার মনে পড়ে। মানুষের হৃদয় স্বভাবতই সমবেদনা-প্রবণ; তৎতদ্‌গ্রন্থলিখিত অত্যাচারের বর্ণনা পাঠকালে, যথার্থই সমবেদনার গুরুভারে পাঠকের চিত্ত অবনত হইয়া আইসে। কালিদাসের পর, অত্যাচার-বর্ণন-বিষয়ে, মাঘকবি, যে, সম্পূর্ণ না হউক, অনেকাংশে কৃতকার্য্য হইয়াছেন, তাহা স্বীকার করিতে হইবে। ভবভূতির উত্তরচরিত নাটকের অত্যুত্তম

চিত্রগুলির আলোচনা কালে, তাহাদের আদর্শরূপী কালিদাসের চিত্রাবলীর কথা যেমন প্রতিপদে স্মৃতিপথে উদিত হয়, তদ্রূপ মাঘকবির ঐ অত্যাচার-চিত্র দর্শন কালে, কালিদাসের চিত্রিত আদর্শ মনে পড়ে। কিন্তু এত উত্তম বর্ণনাতেও মাঘ অলঙ্কারের অতি-ব্যবহার-প্রিয়তা পরিহার করিতে পারেন নাই। বিলাপের মধ্যে, দুঃখের রোদনের মধ্যে, কৃত্রিম পাণ্ডিত্যের বিকাশ তত রুচিকর নহে। স্বভাবের নিরাবিল করুণ-প্রবাহে, সৌগন্ধময় কর্পূরাদি সংস্রব অনাবশ্যক। কান্নার মধ্যে কবিত্ব-প্রকাশ প্রকৃত শোকানুভূতির অনুকূল নহে। মাঘকবি, যদি অলঙ্কার প্রয়োগে আর একটু সংযম অবলম্বন করিতে পারিতেন, তবে তাঁহার বর্ণিত অত্যাচার-কাহিনী আরও প্রাণস্পর্শিনী হইত। ফলতঃ অলঙ্কারের বাহুল্য সত্ত্বেও, তদীয় অত্যাচারবর্ণন যে উপাদেয় হইয়াছে, তাহা সর্ব্বথা অঙ্গীকার্য্য।

যিনি সংসারে বীতস্পৃহ, নিশিদিন, পথে পথে, স্বর্গ-মর্ত্ত-রসাতলে হরিগুণ গান করিয়া, বীণা বাজাইয়া যিনি ত্রিজগৎ বিমোহিত করিয়া বেড়ান, সেই ক্রান্তদর্শী নারদ, আজ তাঁহার জীবনের উপাস্য পুরুষোত্তমের সমক্ষে উপস্থিত। আনন্দময় শ্রীকৃষ্ণকে, দেববৃন্দের, স্বর্গলোকের, অথবা বিশ্বব্রহ্মাণ্ডের নিরানন্দের কথা,—অতিবড় পাষাণেরও মর্ম্মভেদিনী, বজ্রেরও হৃদয়ঘাতিনী কথা শুনাইতে আসিয়াছেন। শিশুপাল অত্যাচারীর

অগ্রগণ্য ; নারদ করুণ সঙ্গীতের প্রস্রবণ, বিশ্বহিতৈষণায় প্রাণ তাঁহার পরিপূর্ণ ; শ্রীকৃষ্ণ জগতের মঙ্গলনিদান, পৃথিবীর আদিপুরুষ। তিন জনেই স্বস্ব বিষয়ে সকলের অগ্রণী। এই তিনের সমবায় করিয়া, কবি, নিজেকে একটা মহা পরীক্ষায় ফেলিয়াছেন। যদি নারদের বর্ণন, বর্ণনার চরম না হয়, তাহা হইলে, যে কণ্ঠে বিশ্ব বিমুগ্ধ, যে কণ্ঠ হরিনামামৃত বর্ষণে পরিপূত ও সিক্ত, সে কণ্ঠের মর্য্যাদাহানি হইবে, আর সেই সঙ্গে দুর্গত দেববৃন্দের অদৃষ্টাকাশের করালজলদ অপসৃত হইবে না, শিশুপাল শাসিত হইবে না, প্রত্যুত অত্যাচারের উপর আরও অত্যাচার হইতে থাকিবে। করুণাসিন্ধু শ্রীকৃষ্ণের পুরোভাগে যদি একটি কথাতেও সত্যের ন্যূনতা থাকে, অতিরঞ্জন থাকে, নারদের সারাজীবনের তপস্যা, যোগ-সাধনা মলিন হইবে, কলঙ্কিত হইবে, সত্যপূত কণ্ঠ কলুষিত হইবে। যদি নারদের অতিরঞ্জনে শ্রীকৃষ্ণ বিমুগ্ধ হন, বিচলিত হন, ক্ষোভের উদ্রেকে বিরক্ত হন, সাধারণ পুরুষের ন্যায়, শোণিত তাঁহার উষ্ণ হইয়া উঠে, তবে, তদীয় পুরুষোত্তম নামে কলঙ্ক স্পর্শিবে। আর যদি, শিশুপাল, যে অনুভূতিরও অতীত, অশ্রুতপূর্ব্ব অত্যাচারের প্রীতি অনুভব করিতেছে, নৃপতির পবিত্র সিংহাসনে অধিরূঢ় হইয়া, পাষণ্ডের পরিচয় প্রদান করিতেছে, প্রভুত্বের অপব্যবহারের দ্বারা জগদ্বন্দ্য রাজধর্ম্মের অমর্য্যাদা করিতেছে, তাহা যথাযথরূপে বর্ণিত না

হয়, সে অত্যাচারের একটি বিন্দুবিসর্গও নারদ কর্ত্তৃক শ্রীকৃষ্ণের গোচরীকৃত না হয়, তবে অত্যাচারের মূর্ত্তিমান বিগ্রহ শিশুপাল-চিত্রেরও অঙ্গহানি ঘটিবে। যে'টি ঠিক যেমন হওয়া উচিত, সে'টি ঠিক তেমন হইবে না। কবিশক্তির সম্যক্ পস্ফুটন হইবে না। মাঘকবি এবংবিধ ত্র্যহস্পর্শের মধ্যে নিজকে সাধারণ্যে উপস্থাপিত করিয়াছেন। সমস্যা বিষম। দেখিয়াছি, কবিকুলোত্তম কালিদাস ইহা অপেক্ষাও বিষম পরীক্ষায় আত্মনিয়োগ করিয়াছেন। কুমারসম্ভবে, হরসমাধিভঙ্গের সময়ে,১ যোগমগ্ন পিনাকপাণির যোগ-ভঙ্গের জন্য ইন্দ্র কর্ত্তৃক উৎসাহিত হইয়া, জগদুন্মাদক মদন সম্মুখীন হইয়াছেন, লাবণ্য-প্রতিমা শৈলেন্দ্র-পুত্রী গৌরীও তথায় উপস্থিত। ইন্দ্রের অভিপ্রায়, অনিন্দ্যসুন্দরী উমার দ্বারা সমাধিমগ্ন স্থাণুর চিত্তাকর্ষণ করিবেন। যদি জিতেন্দ্রিয় মহাদেবের চিত্তে অন্ততঃ কিঞ্চিৎ বিকারও না জন্মে, তবে অনন্তরূপশালিনী গিরীন্দ্র-নন্দিনী উমার রূপের মাহাত্ম্য খর্ব্ব হইবে; কুসুমসায়ক কন্দর্পের অমোঘ কুসুম-বাণ ব্যর্থ হইবে; দুইটি অত্যুৎকৃষ্ট ও সর্ব্বাঙ্গসম্পূর্ণ চিত্রের অঙ্গহানি ঘটিবে। আর যদি শ্মশান-চারী ভোলানাথ পার্ব্বতীর রূপে ও মদনের বাণে যথার্থই, বিচলিত হন, তবে তাঁহারও চরিত্রের ক্ষতি জন্মিবে।

---

১। "কালিদাস"—পৃষ্ঠা—৬৮—৯৮।

ত্রিজগতে যিনি জিতেন্দ্রিয় আখ্যার একমাত্র অবিসংবাদী লক্ষ্য, তাঁহার জিতেন্দ্রিয়ত্বের ঘোর অধঃপতন ঘটিবে। এবংবিধ বিষম ক্ষেত্রে, কালিদাস, আপনাকে উপনীত করিয়া এবং সিদ্ধিলাভ করিয়া, কবিসৃষ্টির পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছেন। তাঁহার কৌশলময়ী কল্পনার প্রভাবে, প্রাগুক্ত তিনটি চিত্রই যেন আরও উদ্ভাসিত হইয়া উঠিয়াছে। তাঁহার নির্ম্মিত এই উচ্চ আদর্শ উপজীব্য করিয়া, পরবর্ত্তী কবিগণের, অনেকে, সুরম্য কবিযশোমন্দিরের দ্বারে উপস্থিত হইতে, প্রাণপাতী পরিশ্রম করিয়াছেন, কিন্তু পূর্ণ সফলতা লাভ কাহারও ভাগ্যে এপর্য্যন্ত ঘটে নাই কবিবর মাঘও এই আদর্শের অনুসরণপূর্ব্বক কৃষ্ণ-নারদ-শিশুপাল সংবাদ রচনা করিয়াছেন। অনেকটা কৃতকার্য্যও হইয়াছেন। মাঘের কৃষ্ণ-নারদ-সংবাদ বড়ই সুন্দর। শিশুপালের অত্যাচার যেমনই ভয়ঙ্কর, রোমহর্ষণ, নারদ কর্ত্তৃক তাহার বর্ণনও তেমনই উত্তম, যেন স্নিগ্ধ ও গম্ভীর জলদের নির্ঘোষ। উত্তুঙ্গ পর্ব্বতের নির্ঝরের ন্যায় নারদের সে বাণীর স্রোত অনর্গলভাবে বহিয়া যাইতেছে। নারদকৃত সেই বর্ণন পাঠ করিলে, হিরণ্যাক্ষ, রাবণ, শিশুপাল প্রভৃতিকে অনেকটা উপলব্ধ করা যায়। এই কৃষ্ণ-নারদ সংবাদে, মহাকবি, একটি স্থলে, কিন্তু সংযমের পর্য্যাপ্ত পরিচয় দিয়া ফেলিয়াছেন। যদি সেটী তাঁহার ইচ্ছাকৃত হয়, তবে তাঁহাকে শ্রদ্ধা না করিয়া থাকিবার যো নাই। নারদ অনেকক্ষণ

যাবৎ জলদ-গম্ভীর-স্বরে, দুরাত্মা দানবগণের এবং ততোধিক অত্যাচারপর শিশুপালের উৎপীড়নাদির বর্ণন, ও পরিশেষে কৃষ্ণাগ্রজ ইন্দ্রের দুঃখবিমোচনের অনুরোধ করিয়াছেন। নীরব হইয়া, উপেন্দ্র আদ্যন্ত সমস্ত শুনিয়াছেন। কোথাও বাঙ্‌নিষ্পত্তি করেন নাই। নারদের বাক্যাবসানে, মধুসূদন মাত্র "আচ্ছা" ( ১।৭৫ ) বলিয়াই ক্ষান্ত হইয়াছেন। কবিবর মাঘ এই স্থলে, কৃষ্ণের দ্বারা, প্রতীকার বাসনায়, কতকগুলি অধিক কথা বলাইয়া, কৃষ্ণের লোকাতীত মাহাত্ম্যের খর্ব্বতা করেন নাই। কৃষ্ণও যেমন বলিলেন "আচ্ছা," অমনি নারদও আকাশপথে স্বস্থানে প্রস্থান করিলেন। শিশুপালবধের প্রথম সর্গের শেষ শ্লোকে, মাঘকবি, এই প্রকারে যেরূপ সংযমের পরিচয় দিয়াছেন, অন্য কোনও সর্গের কোনও স্থানে সেরূপ পরিদৃষ্ট হয় না। কল্পনার এবং রচনার এই প্রকার সংযম যদি কাব্যের অন্যান্য স্থলে পরিদৃষ্ট হইত, তবে মাঘ-কাব্য ভারবি-কাব্যের সমকক্ষ হইতে পারিত।

শিশুপাল-বধের দ্বিতীয় সর্গে রাজনীতির পর্য্যালোচনা। এই সর্গে চমৎকারিতার অসদ্ভাব নাই। একদিকে, রাজ-সূয়-যজ্ঞে ধর্ম্মরাজ যুধিষ্ঠির কর্ত্তৃক আহ্বান ; অন্যদিকে, সাধুদিগের পরিত্রাণ, পাপকর্ম্মা দুরাত্মাদিগের শাস্তিবিধান ও ধর্ম্মরাজ্যের সংস্থাপন। কোন্‌দিক্‌ প্রথম কর্ত্তব্য, এই চিন্তায় চিন্তামণি দ্বারকানাথ আকুল হইয়া, মন্ত্রণা-সভার অধিবেশন করাইয়াছেন।

আছেন তাহাতে, প্রবীণ উদ্ধব, সরলহৃদয় বলদেব ও স্বয়ং শ্রীকৃষ্ণ। মাঘের এই মন্ত্রণা-সভার কল্পনা বড়ই হৃদয়গ্রাহিণী হইয়াছে। সর্ব্বজ্ঞ স্বয়ং শ্রীকৃষ্ণও একাকী একটা বিষয়ের মীমাংসা সঙ্গত মনে করেন নাই, তাই জ্ঞানবৃদ্ধ এবং বয়োবৃদ্ধ-দিগের নিকট উপদেশ প্রার্থনা করিতেছেন। ইহা অতি মনোরম চিত্র। রাজ্যপালন লোকমতের অনুকূল হওয়াই বিধেয়। তাহাতে রাজা, প্রজা, রাজ্য, এই তিনেরই মঙ্গল। কবিবর মাঘ বড় সুন্দর প্রণালীতে সেই মঙ্গলকর অনুষ্ঠানের চিত্র আঁকিয়াছেন। এই চিত্রের আদর্শও কালিদাসের এবং ভারবির গ্রন্থ হইতে গৃহীত। ১

রঘুবংশে দেখি, নবভূপতি শ্রীরামচন্দ্র সিংহাসনে অধিরূঢ় হইয়াই যে গুপ্তচর নিযুক্ত কয়িয়াছিলেন, সে ছদ্মবেশে ঘুরিয়া ঘুরিয়া, পৌরজানপদবর্গের অভিমত জ্ঞাত হইয়াছে, এবং অযোধ্যায় আসিয়া রামচন্দ্রকে তাহা বিবৃত করিয়াছে। রাক্ষস-ভবন-বাসিনী শুদ্ধশীলা দেবযজন-সম্ভবা জানকীর নির্ম্মল চরিত্রে সন্দিহান হইয়া প্রকৃতিপুঞ্জের অনেকে অনেক কথা কহিতেছে। প্রজারঞ্জন রামচন্দ্র চরমুখে এই হৃদয়বিদারক সংবাদ শ্রবণ মাত্রেই সীতার পরিত্যাগে কৃতসংকল্প হইয়াছেন। কিন্তু

১। রঘুবংশ, সীতা নির্ব্বাসন; রাম, লক্ষ্মণ, ভরত ও শত্রুঘ্নের কর্ত্তব্য-চিন্তা, এবং পরামর্শ। ভারবি, দূতমুখে দুর্য্যোধনের সংবাদ শ্রবণের পর, কৃষ্ণাসদনে যুধিষ্ঠিরের গমন ও পরামর্শ-জিজ্ঞাসা।

বয়ঃপ্রাপ্ত ভ্রাতৃগণের সহিত একবার পরামর্শ আবশ্যক, তাই তাঁহাদিগকে অহ্বান করিয়া মতামত জিজ্ঞাসা করিতেছেন। ১

ভারবিতেও, ছদ্মবেশী বচনের মুখে দুর্য্যোধনের রাজ্য-পালন-পদ্ধতির উৎকর্ষ শ্রবণ করিয়া, দ্রৌপদীর কক্ষে প্রবেশ-পূর্ব্বক ধর্ম্মরাজ যুধিষ্ঠির ভ্রাতৃবৃন্দ এবং দ্রৌপদীর সহিত রাজ-নীতিসংক্রান্ত কত কথা কহিতেছেন। দ্রৌপদী, ভীম প্রভৃতি রাজ্যভ্রংশজনিত অপমানে একান্ত দুঃখিত ও উত্তেজিত হইয়া, স্ব স্ব অভিমত প্রকাশ করিতেছেন।

মাঘেও শ্রীকৃষ্ণ, কিংকর্ত্তব্য-নিশ্চয়ের জন্য, মনস্বী উদ্ধব এবং অগ্রজ বলদেবের সহিত নানাবিধ রাজনীতিক আলোচনা করিতেছেন। ভীম এবং দ্রৌপদী দুর্ব্বোধ রাজনীতিক যে সকল কূট রহস্য আলোচনা করিয়াছিলেন, মাঘ-কাব্যের এই অংশে সে সকল ত আছেই, অধিকন্তু আরও অনেক নূতন কথা, নূতনভাবে গ্রথিত করিয়া, কবিবর মাঘ, এই অংশের উপাদেয়তা বৃদ্ধি করিয়াছেন। রাজা, প্রজা, সকলেরই এই অংশ হৃদয়-গ্রাহী হইবে, সন্দেহ নাই।

রাজ-সূয়-যজ্ঞে আহূত হইয়া, শ্রীকৃষ্ণ উপস্থিত হইয়াছেন, ভক্তের সখা, ভক্ত যুধিষ্ঠিরের আহ্বান উপেক্ষা করিতে পারেন নাই। সমাগত রাজন্যবৃন্দ এবং রাজর্ষি ও মহর্ষিবৃন্দের মধ্যে যিনি পূজ্যতম, সর্ব্বাংশে সকলের নমস্য, তাঁহাকেই অর্ঘ্য

---

১। রঘুবংশ ১৪শ সর্গ, শ্লোক ৩৬—৪২।

প্রদান করিতে হইবে, ইহাই চিরাচরিত পদ্ধতি। পিতামহ প্রবীণ ভীষ্মকে ধর্ম্মরাজ জিজ্ঞাসা করিলেন যে, "কাঁহাকে অর্ঘ্য দান করিব ?"১ দূরদর্শী ভীষ্ম অমনি প্রসন্নবদনে কহিলেন "কাহাকে অর্ঘ্য দান করিতে হইবে, তাহা কি তোমার অবিদিত ? তথাপি আমি তোমার গুরুজন, আমাকে জিজ্ঞাসা করায়, তোমার মহত্ত্বই সূচিত হইতেছে।" "স্নাতক, পিতা প্রভৃতি গুরুজনবর্গ, অভিন্নহৃদয় বন্ধু, ঋত্বিক্, জামাতা এবং ভূপতি, এই ছয় প্রকার ব্যক্তিই অর্ঘ্যদানের প্রকৃষ্ট পাত্র ; আজ তোমার এই মহাযজ্ঞে উক্ত ষড়্বিধ ব্যক্তিই যুগপৎ আগত হইয়াছেন। আজ তোমার এই সভায়, মন্ত্রশক্তিসমন্বিত ভূদেবগণ এবং প্রতাপশালী নরদেবগণ উপস্থিত, ইহলোকের বিজয়কর্ত্তা এবং পরলোকের বিজয়কর্ত্তা—উভয় শ্রেণীই সমাগত। হে পার্থ! পূর্ব্বে যে ষড়্বিধ অর্ঘ্য-দান-পাত্রের কথা বলিয়াছি, তাঁহাদের প্রত্যেকেই আজ তোমার পূজার্হ ; তাঁহারা প্রত্যেকেই গুণবান্। এক্ষণে, যাঁহারা প্রত্যেকেই স্ব স্ব অসাধারণ গুণে গুণবান্, তাঁহাদিগকে অর্ঘ্য দান করিতে হইবে, না যে মহাপুরুষ "গুণবত্তম" অর্থাৎ সকল গুণবাণের শীর্ষস্থানীয়, এবংবিধ কোনও পুরুষোত্তম মহাত্মাকে অর্ঘ্য দান করা বিধেয়, ইহাই আমার বিচার্য্য। আমার মতে, অন্তকার

---

১। শিশুপালবধ ১৪শ সর্গ ৫৩।

এই ভূমিদেব এবং নরদেগণের সঙ্গম-সভায়, যিনি, আত্ম-প্রভাবে উক্ত উভয়পক্ষের অশেষ-মঙ্গলকর্ত্তা, যজ্ঞরত ব্রাহ্মণ-গণের এবং প্রজারঞ্জন নৃপতিগণের উদ্বেগকর অসুরকুলের উচ্ছেদকর্ত্তা, সেই পুরুষোত্তম মধুসূদনকেই অর্ঘ্য দান করা সঙ্গত।” এই বলিয়া পিতামহ ভীষ্ম, গুণসিন্ধু হইয়াও যিনি সকল গুণের অতীত, সেই পরমপুরুষ শ্রীকৃষ্ণের গুণরাশির উল্লেখ করিয়া, এক অতি মর্ম্মস্পর্শিণী বক্তৃতা করেন। ভীষ্মের সে উক্তি বড়ই হৃদয়গ্রাহিণী। কুমারসম্ভবে, ক্ষীরোদ-শয়নসুপ্ত পুরুষোত্তম বিষ্ণুকে, তারকাসুরের অত্যাচারে প্রপীড়িত হইয়া ইন্দ্রাদি দেবগণ যে স্তব কয়িয়াছিলেন, এবং রঘুবংশে, অত্যাচারী কর্ব্বুরপতি বাবণ কর্ত্তৃক উপদ্রুত হইয়া, বিষণ্ণ অমরবৃন্দ জলধিশায়ী আদিপুরুষ মহাবিষ্ণুকে কাতরহৃদয়ে ও করুণকণ্ঠে যে স্তব করিয়াছিলেন, ভীষ্মের উক্তি পাঠকালে সেই সকল কথা মনে পড়ে। কালিদাসের সে করুণ-বাঁশরীর ঝঙ্কারে দিগ্‌দিগন্ত আজিও মুখরিত, আজিও তন্দ্রালস। মাঘের রচয়িতা স্ব-কবিতায় সে আবেশ আনিতে না পারিলেও, রচনার গাম্ভীর্য্য-প্রকটনে তিনি যে যথেষ্ট নৈপুণ্য-প্রদর্শন করিয়াছেন, তাহা স্বীকার করিতেই হইবে। বস্তুতঃ মাঘ-কাব্যের চতুর্দ্দশ সর্গে কবিত্বের বিকাশে গ্রন্থকর্ত্তা কৃতকার্য্য হইয়াছেন। কবিতাগুলি সুপাঠ্য হইয়াছে। ভীষ্ম যেমন বিজ্ঞবর পুরুষ, তাঁহার উক্তিসমূহও তদনুরূপ বিজ্ঞতায়

পরিপূর্ণ। তাহাতে বাচালতা বা চপলতার লেশও নাই। কবিবর মাঘ, যদি তদীয় গ্রন্থের অন্যান্য সর্গগুলি বাদ দিয়া, মাত্র, ১ম, ২য়, ও চতুর্দ্দশ সর্গ লিখিয়া যাইতেন, তাহা হইলে বিংশতি-সর্গসমন্বিত শিশুপালবধের রচয়িতা বলিয়া তাঁহার যে যশঃ হইয়াছে, তদপেক্ষা অধিকতর যশের ভাগী হইতে পারিতেন। মাত্র ঐ তিন সর্গেই তিনি মহাকবির আসন অধিকার করিবার যোগ্য হইতেন। মনস্বী পাঠক ঐ সর্গত্রয় যদি একবার পাঠ করেন, এ উক্তির যাথার্থ্য উপলব্ধি করিতে পারিবেন।

ভীষ্মমুখে লোকনাথ শ্রীকৃষ্ণের স্তুতি শ্রবণপূর্ব্বক শিশুপাল অত্যন্ত উত্তেজিত হইয়াছেন। পরের প্রশংসাবাদ শ্রবণ করিয়া জড়বুদ্ধি অনেকে যেমন আত্মনিন্দার কল্পনাপূর্ব্বক মনে মনে বিরক্ত হন, পরগুণাসহিষ্ণু সেই সকল কুৎসিত প্রকৃতি লোকের ন্যায়, মদমত্ত শিশুপাল, শ্রীকৃষ্ণের স্তুতিতে একান্ত ক্রোধান্ধ হইয়া, সভামণ্ডপ পরিত্যাগ-পূর্ব্বক সদলবলে চলিয়া গেলেন ও দূতমুখে কৃষ্ণের নিকট কতকগুলি ঘৃণাজনক কটুবাক্য বলিয়া পাঠাইলেন। কবিবর মাঘ, শিশুপাল-কথিত এই উক্তিতে, শ্লেষাত্মিকা রচনায় যে তাঁহার কতদূর নৈপুণ্য ছিল, তাহা প্রদর্শন করিয়াছেন। প্রত্যেক কবিতাই শ্লেষবদ্ধ শব্দ-সম্পদে সম্পন্ন। ইহাতে কবির যে পরিমাণে পাণ্ডিত্য প্রকাশিত হইয়াছে, সে পরিমাণে কবিত্ব প্রকটিত হয় নাই।

---

# নবম অধ্যায়।

## কবিত্বে-সংযম।

মাঘ-কাব্যের ৪র্থ সর্গে রৈবতক পর্ব্বতের বর্ণনার স্থানে স্থানে কবিত্বের উচ্ছ্বাস উপলব্ধ হয়। সুরাপান ও বিহার উপজীব্য করিয়া দশম সর্গ লিখিত হইয়াছে। এই সর্গে গ্রন্থের গৌরব বৃদ্ধি হয় নাই। প্রত্যেক সর্গ ই সুদীর্ঘ এবং এক একটি বিশেষ বিষয় অবলম্বনপূর্ব্বক লিখিত। এক শিবির-সন্নিবেশ বর্ণনাতেই পঞ্চম সর্গ পরিপূর্ণ, বনবিহার লইয়া সপ্তম সর্গ লিখিত হইয়াছে। এরূপ প্রণালীতে কাব্যের উপাদেয়তার হানি ঘটিয়াছে। বনবিহারে সপ্তম, জলবিহারে অষ্টম এবং সুরাপান ও বিহারে দশম সর্গ পর্য্যবসিত হইয়াছে। মাঘ কবি দুর্লভ কবিত্বশক্তির অধিকারী হইয়াও, তাঁহার সমসাময়িক রচনার পক্ষপাতিতাবশে, আত্ম-প্রতিভার সম্যক্ সদ্ব্যবহার করিতে পারেন নাই। তাঁহার সময়ে ভারতবর্ষের সে পূর্ব্ব গৌরব, সেই অতীত যুগের শিক্ষা, দীক্ষা, মাত্র স্মৃতির দর্পণে ক্বচিৎ প্রতিবিম্বিত হইত। সেই সমগ্র ভারতব্যাপিনী কল্পনা, সমগ্র ভারতব্যাপিনী ও সর্ব্ববিষয়িণী উন্নতির চরম চূড়া তখন ভাঙ্গিয়া পড়িয়াছে। কালিদাসের ভারত,—কালিদাসের কবিতার অখণ্ড সাম্রাজ্য তখন খণ্ড রাজ্যে, শত শত ক্ষুদ্র নগরে বিভক্ত হইয়াছে।

তাই, কালিদাসের কবিতায় যেমন সমগ্র ভারতের মূর্ত্তি, কালিদাসের প্রতিভারূপ আলোকযন্ত্রে যেমন সমগ্র ভারতের প্রতিচ্ছবি দেখিতে পাই, অন্যান্য কবির কাব্যে বা কল্পনায় তাহা পাই না। না পাইবার প্রধান কারণ এই যে, কালিদাস যখন কবি, তখন ভারতবর্ষ এক অদ্বিতীয় রাজার অধীন, এক বিরাট ছত্রের সুশীতল ছায়ার ও শান্তির অঞ্চলে সুপ্ত। তখন সমগ্র ভারতের সকল বিষয়ের হর্ত্তাকর্ত্তা একজন রাজা। তাই কালিদাসের কবিতার বিষয় ভারতব্যাপী। নরনাথ রঘুর দিগ্বিজয় এবং রাজনন্দিনী ইন্দুমতীর স্বয়ংবর সভা প্রভৃতি তাহার উজ্জ্বল দৃষ্টান্ত। সে সময়ে বিদ্যাচর্চ্চার অপ্রতিহত প্রবাহ ভারতের সর্ব্বত্র প্রবাহিত। তখন ভারতে সুরসিক ও সুপণ্ডিত সামাজিক অনেক। তখন বিদ্যার গৌরবে, শিল্পের গৌরবে, কলার গৌরবে, ভারত জগতের শীর্ষস্থানীয়। ওরূপ সময়ে, ভারতের ওপ্রকার স্পর্দ্ধার দিনে, কোন দিকে কোনরূপ বাড়াবাড়ি করিলেই যে তৎক্ষণাৎ রসজ্ঞ সমাজে উপহাসাস্পদ হইতে হইবে, এই নিগূঢ় তত্ত্ব কবিকুলরবি কালিদাস উত্তমরূপে বুঝিতেন। সেই কারণেই স্বীয় গ্রন্থের কোন স্থানে তিনি অযথা বিদ্যা প্রকাশ করিতে যান নাই বা কোথাও অনাবশ্যক কথা ব্যবহার করিয়া গ্রন্থের কলেবর ভারাক্রান্ত করেন নাই; সংযত-হস্তে ও সংযত হৃদয়ে তূলিকা পরিচালনা করিয়াছেন। কালিদাসের সময়ে আর্য্যদিগের যেমন সর্ব্বাঙ্গীন উন্নতি, তাঁহার

তদানীন্তন কল্পনাও তেমনই সর্ব্বব্যাপিনী, সর্ব্বাঙ্গসুন্দরী ও ওজস্বিনী। ভারবি, মাঘ বা শ্রীহর্ষ প্রভৃতি কবিগণের সময়ে কালিদাসের সে সোণার ভারত ভাঙ্গিয়া চুরিয়া গিয়াছে, সে চরম উন্নতির তপন অস্তাচলের দিকে হেলিয়া পড়িয়াছে। ভারতের সে একচ্ছত্র আধিপত্য শতধা খণ্ডিত হইয়াছে। এক অদ্বিতীয় সাম্রাজ্য খণ্ড খণ্ড হইয়া, কত ক্ষুদ্র ক্ষুদ্র রাজত্বে পরিণত হইয়াছে! তাহার ফলে পূর্ব্বের সেই উন্নতির দিনে যে শিক্ষা, দীক্ষা, কল্পনা সমগ্র ভারতবর্ষে একাধিপত্য করিতেছিল, এইক্ষণে সেই সমগ্র ভারতব্যাপিনী কল্পনা, সমগ্র ভারতব্যাপিনী বিদ্যাঃ ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ডিত রাজ্যসমূহে, ক্রমে "ক্ষুদ্রাদপিক্ষুদ্র" হইয়া পড়িয়াছে। তাই কালিদাসের পরবর্ত্তী কবিগণের কল্পনার চিত্রপটে সমগ্র ভারতের প্রতিকৃতি অঙ্কিত হয় নাই। কালিদাসের প্রতিভার বিকাশস্থল ছিল সমগ্র ভারত, অথবা কেবল ভারত কেন, তাহার বহির্দ্দেশও সে প্রতিভার লীলামাধুরী নৃত্য করিতে করিতে ছুটিয়াছে।১ আর পরবর্ত্তী কবিকুলের প্রতিভা, তৎতৎ কবির আবির্ভাবস্থল তৎতৎ ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্য মধ্যেই আবদ্ধ। তাহার বহির্দ্দেশে সে প্রতিভাবিকাশের অবসর ঘটে নাই। পরবর্ত্তী কবিগণের অনেকে, বাগ্‌দেবতার বরপুত্র কালিদাসের অনন্যসুলভ কবিত্বশক্তির ভগ্নাংশ

---

(১) রঘু, দিগ্বিজয়, ৪র্থ সর্গ।

মাত্রের অধিকারী হইয়াও, কালমাহাত্ম্যে এবং পূর্ব্ব গৌরবের অনুসরণে, স্বাভাবিক উপায়ে না হইলেও, কৃত্রিম উপায়ে কবিজগতে আত্মপ্রতিষ্ঠা স্থাপনের একান্ত প্রয়াস করিয়াছেন। পূর্ব্বের সে শিক্ষা দীক্ষা না থাকিলেও, পূর্ব্বের সে রসিক সামাজিকের অভাব হইলেও, পূর্ব্বের সেই গৌরবের গর্ব্ব তখনও পণ্ডিতকুলে সম্পূর্ণ ভাবে জাগরূক ছিল। অবস্থার বিপরিণামে, যেমন অতি বড় ধনী একান্ত নির্ধন হইলেও, পূর্ব্ব সংস্কার একেবারে ত্যাগ করিয়া উঠিতে পারেন না, অথবা পারা তাঁহার পক্ষে একান্ত কষ্টকর হইয়া থাকে, সেইরূপ পরবর্ত্তী কালের কবিকুলেরও পূর্ব্ব সংস্কার পরিত্যাগ তত সহজ নহে। যোগ্যতায় হীনবল হইলেও পূর্ব্ববল স্মরণে আত্মবল প্রকাশে, তাই পরবর্ত্তী কবিগণের কাব্য রসিক সামাজিকের ততটা চিত্তবিনোদনে সমর্থ হয় নাই। পরবর্ত্তী কবিগণের অনেকে, নানালঙ্কারভূষিতা সরস্বতীর বিলাসগতি দেখিতে ভাল-বাসেন, অন্যকে দেখাইতেও ভালবাসেন। অলঙ্কারের সৌন্দর্য্যে যাহার সুন্দরতা বুঝিতে হয়, অলঙ্কার বাদ দিলে, যাহার আর কিছুই দেখিবার থাকে না, তাদৃশী রচনা কখনও সুধীসমাজে, বিশেষতঃ রসজ্ঞ সামাজিক সমাজে একটা স্থায়ী সংস্কার জন্মাইতে পারে না। রঙ্গিন কাচের সাহায্যে অতি সামান্য পদার্থেও নানা রঙ্গ দেখা যাইতে পারে, কিন্তু সে রঙ্গ কতক্ষণ স্থায়ী? সে রঙ্গের অস্তিত্ব কতটুকু? যে ভাষা অলঙ্কারের তরঙ্গে

তরঙ্গিতা বলিয়া নয়নরঞ্জিনী, যে ভাষা ভাবসম্পদে গরীয়সী না হইয়াও, অলঙ্কারের আপাতরম্য আবরণে দর্শকের চিত্তবিনোদিনী, তাহাকে উৎকৃষ্ট ভাষা বলা যাইতে পারে না। ভাবোল্লাসময়ী গম্ভীরপদ-সমলঙ্কৃতা, প্রসাদগুণভূষিতা যে ভাষা, তাহার আর অলঙ্কারের প্রয়োজন হয় না, সে নিজেই নিজের অলঙ্কার। নবীন গ্রন্থকারগণ, অনেক সময়ে, ভাষায় এত সমুজ্জ্বল-প্রভা-সম্পন্ন অলঙ্কারের বিন্যাস করেন যে, পাঠকের মন, সেই অলঙ্কারের ইন্দ্রজাল অতিক্রম করিয়া, লেখকের প্রকৃত উদ্দেশ্য, ভাষার অভ্যন্তর হইতে বাহির করিয়া লইতে পারে না। অভিজ্ঞ গ্রন্থকারগণ, ঐ প্রকার অলঙ্কার-প্রিয়তাকে রচনার একটা প্রধান দোষ বলিয়া মনে করেন। যাঁহারা নাতিদীর্ঘ ও সুসংযত পদবিন্যাসে, হৃদয়ের প্রকৃত ভাব বাহিরে প্রকাশ করিতে পারেন, বাহ্য উপাদানের সাহায্যে অন্তরের ভাবকে জটিল হইতেও জটিলতর করিয়া তুলেন না, তাঁহারা লেখক-শ্রেণীর অগ্রণী। চিন্তাশীল লেখক, যখন বীণাপাণির অর্চ্চনার বাসনায় ধ্যানমগ্ন হইয়া বসেন, কল্পনাকাননের অম্লান কুসুমে পূজা করিতে প্রবৃত্ত হন, তখন তাঁহার মনে, চন্দ্রোদয়ে সিন্ধুবক্ষে তরঙ্গের ন্যায়, ভাবের উপর ভাব, তাহার উপর ভাব, তাহার উপর কত ভাব আসিয়া নৃত্য করিতে থাকে। তখন মনের আবেগ সংযত করিয়া, উচ্ছ্বসিত ভাবতরঙ্গের প্রতিসংহার করিয়া, লেখনী চালনা করা বড়ই কঠিন কার্য্য। বিশেষ ক্ষমতাশালী লেখক

ব্যতীত, সে উদ্বেগ-তরঙ্গের প্রতিরোধ সকলে করিতে পারেন না। পারেন না বলিয়াই, অনেকস্থলে দেখি, নায়িকার এক চিকুর-বর্ণনে বা দেহের বর্ণনেই অজস্র কবিতা লিখিত হইয়াছে। কোথাও বনবিহারে এক সর্গ, কোথাও জলবিহারে এক সর্গ, কোথাও বা সুরাপান ও বিহারে এক সর্গ ব্যয়িত হইয়াছে। কোথাও দেখি, এক সরোবরের বর্ণনায় বা এক পর্ব্বতের বর্ণনায় সহস্রাধিক বাক্য ব্যবহৃত হইয়াছে। মাঘের রৈবতক-বর্ণন এবং কাদম্বরীর অচ্ছোদসরোবর-বর্ণন এই শ্রেণীর অন্তর্নিবিষ্ট। মাঘ কবি, যদি নিজের কল্পনার উপর প্রভুত্ব করিতে পারিতেন, তাহা হইলে, তদীয় বিশাল গ্রন্থে এই অমার্জ্জনীয় দোষস্পর্শ হইত না। এই সময়ে, ভাবের কবি ভবভূতিকে মনে পড়ে। কবিবর ভবভূতি নিজেই নিজের প্রভু ছিলেন। নিজের কল্পনা-তরণীর তিনি নিজেই কর্ণধার ছিলেন। যখন আবশ্যক হইয়াছে, সে তরী বাষ্পীয় অর্ণবপোতের ন্যায় দিগ্‌বিদিগ্‌ নিরপেক্ষ হইয়া ছুটিয়াছে, আবার প্রয়োজনমতে, সে তরী পাষাণের ন্যায় স্থির হইয়া দাঁড়াইয়াছে, এক তিলও অগ্রসর হয় নাই। তাঁহার কল্পনাসুন্দরী যেন স্থাবরজঙ্গমাত্মিকা। যখন স্থাবর, তখন প্রস্তর-প্রতিমার ন্যায়, আবার যখন জঙ্গম, তখন বিদ্যুদ্‌বিলাসের ন্যায়। ভবভূতির কল্পনা যখন স্থির হইয়া দাঁড়াইয়াছে, তখন বিশ্বব্রহ্মাণ্ডও সেই সঙ্গে স্থির, নিঃস্পন্দ হইয়াছে, আবার যখন সে চপলার ন্যায় চঞ্চলগমনে চলিয়াছে,

তখন হাসিতে হাসিতে জগৎ সেই স্বৈরগতি কল্পনার অনুগমন করিতেছে। কবিবর ভবভূতি, যখন যে ভাবে ইচ্ছা, তাঁহার সামাজিকদিগকে কল্পনামন্ত্রে বিমোহিত করিতেছেন। কখনো হাসাইতেছেন, আবার পরক্ষণেই কান্দাইতেছেন। কখনো অবসাদ, কখনো বিষাদ, কখনো প্রসাদ; কখনো আবার যুগপৎ এই ত্রিতয়ের মধ্যে সামাজিকদিগকে স্থাপিত করিতেছেন। কল্পনা এবং ভাষা—উভয়ের উপরেই তাঁহার তুল্য আধিপত্য ছিল।"১

অনেক কবিকে, ভাষাগত দীনতার জন্য কল্পনার, বা কল্পনা-গত দীনতার জন্য ভাষার সঙ্কোচ করিয়া মনঃপীড়া ভোগ করিতে হয়। বর্ণনীয় বিষয়ের মধ্যে কোন্‌টি ত্যাজ্য, তাহা অনেকে বিচার করিতে চাহেন না। এই জন্যই কালিদাস এবং ভবভূতি ব্যতীত, অপরাপর অনার্য কবিগণের অনেকে, নানাপ্রকার পাণ্ডিত্যপরিপূর্ণ কাব্যাদি নির্ম্মাণ করিয়া গেলেও, সেই সেই কাব্য, কালিদাস এবং ভবভূতির কাব্যের ত্রিসীমাতেও পৌঁছিতে পারে নাই। যাঁহাদের জন্য আমি পুস্তক লিখিতেছি, যাঁহাদিগকে আনন্দিত করিবার মানসে আমি বীণাপাণির অক্ষয় ভাণ্ডারের পুরোভাগে ভিক্ষার্থী হইয়া দাঁড়াইয়াছি, তাঁহারা কতটুকু চান্‌, কতটুকুতে তাঁহাদের চিত্তবিনোদন হইবে, আর তদধিক

১। "শ্রীকণ্ঠ" ২৭ অঃ।

কতটুকুতেই বা তাঁহাদের চিত্তের পরিশ্রম জন্মিবার সম্ভাবনা, ইহা আমার লেখনী-ধারণের পূর্ব্বেই বিবেচনা করা উচিত। যদি এই বিবেচনায় উদাসীন থাকিয়া, মাত্র আত্মতৃপ্তির জন্য গ্রন্থ লিখিতে বসি, তবে তাহাতে ক্ষণিক আত্মতৃপ্তি জন্মিলেও জন্মিতে পারে, কিন্তু তাহাতে লোকতৃপ্তি জন্মিবে না, সুতরাং সমাজের হিতসাধন তাহাতে হইবে না। প্রত্যেক লেখকেরই মনে রাখা কর্ত্তব্য যে, যে লেখায় আমার সমাজ বা আমার জন্ম-ভূমির অধিবাসী ভ্রাতৃবৃন্দ নির্ম্মল আনন্দরসে আপ্লুত না হইবেন, যে লেখায় আমার সমাজ উন্নত না হইবে, যে লেখা পাঠ করিয়া, আমার সামাজিকগণ কিছু শিখিতে না পারিবেন, সেরূপ লেখার কোনই আবশ্যকতা নাই। যাহাদিগকে লইয়া আমি, যাহাদিগকে বাদ দিলে আমার একপ্রকার কিছুই থাকে না, এই বিরাট্ ব্রহ্মাণ্ডের তুলনায়, এই বিশাল ভারতের তুলনায়, যাহাদিগকে ছাড়িলে, আমি অণু অপেক্ষাও সূক্ষ্মতর, ধূলিকণা অপেক্ষাও তুচ্ছতর, তাহাদিগের দিকে চাহিয়া আমাকে লেখনী-পরিচালনা করিতে হইবে। বাগ্‌দেবতার করুণায় যদি তুমি লেখনী-ধারণের শক্তিলাভ করিয়া থাক, তবে সেই শক্তির যাহাতে সদ্ব্যবহার হয়, তাহাই তোমার ধর্ম্মতঃ কর্ত্তব্য। অসদ্ব্যবহার করিবার তুমি কে? সাময়িক স্তুতিপ্রিয়তার বশবর্ত্তী হইয়া, তুমি শ্বেত-শতদলবাসিনীর শুভ্র মন্দির কলঙ্কিত করিও না। তুমি, লেখনী-চালনার পূর্ব্বে, একবার অন্ততঃ

স্মরণ করিও, যে, তুমি কোথায় বসিয়া লিখিতেছ, কাহাদের জন্য লিখিতেছ, কেন লিখিতেছ। একবার ভাবিও যে, তুমি একাকী নও, তোমার আরও দশজন আত্মীয় আছে; তুমি একাকী তৃপ্তি উপভোগ করিলে চলিবে না; আরও দশজনের তৃপ্তি উৎপাদন তোমার কর্ত্তব্য। আর তারপর, একবার স্মরণ করিও যে, যে দেশ ব্যাস বাল্মীকির বীণার তানে এখনও বিমুগ্ধ, যে দেশ কালিদাসের বাঁশরীর ঝঙ্কারে এখনও মুখরিত, যে দেশ ভবভূতির করুণ সঙ্গীতে এখনও সকরুণ, তুমি সেই দেশেরই একজন অধিবাসী। যে মুক্ত গগনের চন্দ্রাতপতলে বসিয়া পূর্ব্ব পূর্ব্ব কবিগণ নিরাবিল সঙ্গীতের ধারায় ভারত অভিষিক্ত করিয়া গিয়াছেন, তোমার মাথার উপর এখনও সেই গ্রহ-নক্ষত্রখচিত চন্দ্রাতপ তেমনি ভাবে দোদুল্যমান রহিয়াছে। যে লোকহিতৈষণা, সমাজহিতৈষণা বক্ষে পোষণ করিয়া, তপস্বীর ন্যায়, তোমার পূর্ব্ববর্ত্তী সারস্বত সম্প্রদায় সরস্বতীর সাধনায় দেহপাত করিয়া গিয়াছেন, তুমি সেই লোকেরই অন্যতম অধিবাসী, সেই সমাজেরই অন্যতম স্তম্ভ। লেখকের পবিত্র আসনে বসিয়া তুমি আত্মবিস্মৃত হইও না, বা আর দশজনকে আত্মবিস্মৃত করিয়া বিপথে টানিয়া লইও না। তুমি একেবারে লেখনী স্পর্শ না কর, ক্ষতি নাই, কিন্তু যদি স্পর্শ কর, যেন তোমার লেখায় তোমার সমাজ-সেবায় ব্যাঘাত না হয়, ইহা মনে রাখিতে ভুলিও না।

একবার চাহিয়া দেখ, তোমার মাথার উপর হীরকখচিত নীল নভঃস্থল, তোমার চারিদিকে জাহ্নবী-যমুনা-নর্ম্মদা-কাবেরী-চন্দ্রহার-শোভিতা, নীল-জলধি-বসনা, কানন-কুন্তলা, শ্যামা ভারত-ভূমি, আর ঐ দেখ, তোমার সম্মুখে ঐ স্তূপীকৃত রত্নরাজি নিহিত। ঐ দেখ, তোমার পূর্ব্ব পিতৃপিতামহগণ শরীর পাত করিয়া, তোমারই জন্য ঐ অনন্তজ্যোতিঃ রত্নসম্ভার সঞ্চয় করিয়া গিয়াছেন; ঐ দেখ, আজ এই জ্ঞান-বিজ্ঞানের চরম উন্নতির দিনেও ঐ সকল চিরপ্রভ রত্নের অচঞ্চল প্রভায় জগৎ উদ্ভাসিত। এতাদৃশ অনর্ঘ সম্পদের উত্তরাধিকারী হইয়া, তুমি আত্মবিস্মৃত হইও না। কল্পপাদপের মূলে বসিয়া, আপাত-যশের অনুচিত আকাঙ্ক্ষায় অস্থির হইও না। স্থিরচিত্তে কার্য্য কর, তোমার কীর্ত্তি দশদিকে আপনিই ব্যাপ্ত হইয়া পড়িবে। মাথার উপর যাহার অনন্ত নীল আকাশ সম্মুখে যাহার অনন্ত নীল সমুদ্র, চারিদিকে যাহার অনন্ত-নীলা বনস্থলী, তাহার চিত্তে উদারতার অভাব থাকিবে কেন? তাহার বক্ষে প্রেমের অভাব থাকিবে কেন? লোকহিতৈষণার, পরদুঃখকাতরতার, পরগুণ-সহিষ্ণুতার ও আত্মার উপর প্রভুতার অভাব থাকিবে কেন? সৌভাগ্যক্রমে, যে পবিত্র দেশে জন্মগ্রহণ করিয়াছ, সেই দেশের প্রকৃত অধিবাসী হইয়া লেখনী-চালনা কর, তোমার লেখায় ভারত বিমোহিত হইবে। তোমার কল্পনার লীলাতরঙ্গে ভারত তরঙ্গিত হইবে, তোমার অঙ্কিত আলেখ্যে ভারতের অমর কবি-

গণের স্থির-জ্যোতিঃ চিত্রশালার সম্পদ্ বৃদ্ধি পাইবে। যাহাতে সঞ্চিত ধনের বৃদ্ধি হয়, তাহা করিও ; যাহাতে ধ্বংস হয়, এমন কার্য্যে প্রবৃত্ত হইয়া, নিজের সহিত তোমার নিজের দেশ এবং নিজের ভাষাকে বিপন্ন করিও না। মনে রাখিও, তুমি যাইবে, আমি যাইব, কিন্তু তোমার আমার সদসৎ কার্য্যাবলী থাকিবে। তুমি আমি, স্বহস্তে সমাজের যতটা ক্ষতি না করিয়া গেলাম, তোমার আমার অজ্ঞানমূলক লেখায় দেশের এবং দেশীয় সাহিত্যের ততোধিক ক্ষতি হইতে পারে। লেখকের সমুচ্চ আসনে বসিয়া এ তত্ত্ব কদাচ বিস্মৃত হইও না। তোমার "স্বর্গাদপি গরীয়সী" জননী ভাষার অঙ্গে অস্ত্রোপচার করিও না।

---

## দশম অধ্যায়।

### নৈষধচরিত।

"এরূপ কিংবদন্তী আছে, শ্রীহর্ষ দেবতার আরাধনা করিয়া তৎপ্রসাদে অলৌকিক কবিত্বশক্তি লাভ করিয়াছিলেন ; নৈষধ-চরিত সেই দেবপ্রসাদ-লব্ধ অলৌকিক কবিত্বশক্তির ফল। শ্রীহর্ষের যে কবিত্বশক্তি অসাধারণ ছিল, তাহার কোনও সংশয় নাই ; কিন্তু তাঁহার তাদৃশী সহৃদয়তা ছিল না। তিনি নৈষধ-চরিতকে আদ্যোপান্ত অত্যুক্তিতে এমন পরিপূর্ণ করিয়াছেন,

এবং তাঁহার রচনা এমন মাধুর্য্যবর্জ্জিত, লালিত্যহীন, সারল্য শূন্য ও অপরিপক্ক যে ইহাকে কোনও ক্রমে অত্যুৎকৃষ্ট কাব্য বলিয়া নির্দ্দেশ, অথবা পূর্ব্বোল্লিখিত "কাব্যাবলীর" সহিত তুলনা করিতে পারা যায় না।"

"শ্রীহর্ষের অত্যুক্তি এমন উৎকট, যে, তদ্দারা, তদীয় কাব্যের উপাদেয়ত্ব না জন্মিয়া বরং হেয়ত্বই ঘটিয়াছে। তিনি নলরাজার বর্ণনাকালে কহিয়াছেন, "নলরাজার যুদ্ধযাত্রা কালে, সৈন্য দ্বারা যে ধূলি উত্থাপিত হইয়াছিল, সেই ধূলি ক্ষীরসমুদ্রে পতিত হইয়া পঙ্কভাব প্রাপ্ত হয়; উৎপত্তিকালে চন্দ্রের গাত্রে সেই পঙ্ক লাগিয়া কলঙ্ক হইয়া আছে।" নলরাজা যখন অশ্বারোহণ করিয়া, বয়স্যবর্গ-সমভিব্যাহারে, উপবন-বিহারে গমন করিতেছেন, শ্রীহর্ষ তদীয় অশ্বের এইরূপ বর্ণনা করিয়াছেন, "আমাদিগের চলিবার নিমিত্ত এই পৃথিবী কয় পদ হইবেক, অতএব সমুদ্রও স্থল হউক,—এই মনে করিয়াই যেন অশ্বগণ, সমুদ্রের জল শুষ্ক করিবার নিমিত্ত, পদদ্বারা ধূলি উত্থাপিত করিতেছে।" নৈষধচরিত এইরূপ উৎকট বর্ণনায় পরিপূর্ণ।

---

১। নৈষধ—১ম সর্গ—শ্লোক ৮—
"যদস্য যাত্রাসু বলোদ্ধতং রজঃ স্ফুরৎ প্রতাপানলধূমমঞ্জিম।
তদেব গত্বা পতিতং সুধাম্বুধৌ দধাতি পঙ্কীভবদঙ্কতাং বিধৌ॥"

২। নৈষধ ১ম সর্গ—৬৯—
প্রযাতুমস্মাকমিয়ং কিয়ৎপদং ধরা তদম্ভোধিরপিস্থলায়তাম্।
ইতীব বাহৈর্নিজবেগদর্পিতৈঃ পয়োধিরোধক্ষমমুদ্ধৃতং রজঃ॥

এরূপ উৎকট বর্ণনা পাঠ করিয়া, কোন্ সহৃদয় ব্যক্তি প্রীত বা চমৎকৃত হইবেন ?”

“শ্রীহর্ষ অত্যন্ত অনুপ্রাস-প্রিয় ছিলেন। সংস্কৃত ভাষায় অনুপ্রাস সাতিশয় মধুর হইয়া থাকে, কিন্তু অত্যন্ত অধিক হইলে, অত্যন্ত কর্কশ হইয়া উঠে। সুতরাং অনুপ্রাসবাহুল্য দ্বারা, নৈষধচরিতের মাধুর্য্য-সম্পাদন না হইয়া, সাতিশয় কার্কশ্যই ঘটিয়া উঠিয়াছে। কিন্তু এতদ্দেশীয় লোকেরা, বিশেষতঃ নৈয়ায়িক মহাশয়েরা, এমন অত্যুক্তিপ্রিয় ও অনুপ্রাস-ভক্ত যে, তাঁহারা সকল কাব্য অপেক্ষা নৈষধচরিতের সমধিক প্রশংসা করিয়া থাকেন। তাঁহাদের মতে নৈষধচরিত সংস্কৃত ভাষায় সর্ব্বপ্রধান মহাকাব্য।১ যাহা হউক, নৈষধচরিতের মধ্যে মধ্যে অনেক অত্যুৎকৃষ্ট অংশ আছে। অন্য অন্য অংশ পাঠ করিয়া, যেরূপ অসন্তুষ্ট ও বিরক্ত হইতে হয়, ঐ সকল অত্যুৎকৃষ্ট অংশ পাঠ করিয়া, সেইরূপ প্রীত ও চমৎকৃত হইতে হয়।”

“এই মহাকাব্য দ্বাবিংশতি সর্গে বিভক্ত, এবং সকল মহাকাব্য অপেক্ষা বৃহৎ। ইহাতে নলরাজার চরিত্র বর্ণিত হইয়াছে।”

“নৈষধচরিতের বিষয়ে এক অতি কৌতুকাবহ কিংবদন্তী প্রচলিত আছে। শ্রীহর্ষ নৈষধচরিত রচনা করিয়া, স্বীয় মাতুল

---

১। “উদিতে নৈষধে কাব্যে ক মাঘঃ ক চ ভারবিঃ।”

প্রধান আলঙ্কারিক মম্মট ভট্টকে দেখাইতে লইয়া যান। মম্মট ভট্ট, আদ্যোপান্ত পাঠ করিয়া, শ্রীহর্ষকে কহিয়াছিলেন, "বাপু হে! যদি তুমি কিছু পূর্ব্বে তোমার গ্রন্থখানি আনিতে, তাহা হইলে আমার শ্রমের অনেক লাঘব হইত। বহু পরিশ্রমে অনেক গ্রন্থ পাঠ করিয়া, আমার অলঙ্কার গ্রন্থের দোষ-পরিচ্ছেদের উদাহরণ সংগ্রহ করিতে হইয়াছে। কিন্তু সে সময়ে তোমার নৈষধচরিত পাইলে, আমার এত পরিশ্রম করিতে হইত না; এক গ্রন্থ হইতেই সমুদয় উদাহরণ উদ্ধৃত করিতে পারিতাম।"[১]

মনস্বী বিদ্যাসাগর মহাশয়ের এই উক্তি একান্ত সারগর্ভ, সন্দেহ নাই, তথাপি ইহার প্রত্যেক অংশের সহিত আমরা একমত হইতে পারিলাম না। কবিবর শ্রীহর্ষের রচনা যে একেবারেই "লালিত্যহীন," এ কথা স্বীকার করিতে কষ্ট হয়। পক্ষান্তরে, নৈষধ-কাব্যের অনেক স্থলে এমন 'লালিত্য' অনুভূত হয়, যে, কালিদাস এবং ভবভূতি ব্যতীত, অন্যের কাব্যে তাহা দুর্লভ। তবে লালিত্যই কাব্যের একমাত্র প্রাণ নহে, আরও অনেক গুণ আবশ্যক। কবি শ্রীহর্ষ, কোনস্থানে কেবল লালিত্যের অনুরোধে অধিকপদতা দোষ স্বীকার করিয়া লইয়াছেন, কোন স্থানে বা শ্লেষের অনুরোধে দুর্বোধ পদবিন্যাস

১। বিদ্যাসাগর।

করিয়া বসিয়াছেন। ফলকথা, চারিদিকে সমান দৃষ্টি রাখিয়া তিনি চলেন নাই, বা চলিতে পারেন নাই। পাঠক কতটুকু চান, কতটুকুতে তাঁহার আকাঙ্ক্ষার পরিপূরণ হইবে, এ চিন্তা কবি শ্রীহর্ষের, নৈষধচরিত লিখিবার সময়ে, মনে আদৌ উদিত হয় নাই। মাঘ কবির ন্যায়, তিনিও কল্পনার সংযম প্রদর্শন করিতে পারেন নাই। সকল বিষয়েরই একটা সুনিয়ত ও সুন্দর সীমা আছে। সেই সীমা লঙ্ঘিত হইলেই, তদ্‌তদ্‌ বিষয় সৌন্দর্য্যশূন্য হইয়া পড়ে। নৈষধকর্ত্তা সুন্দর সুন্দর পদ রচনায় বিশেষ দক্ষ থাকিয়াও ঐ সীমা লঙ্ঘন করিয়া, স্বীয় কাব্যের সৌন্দর্য্যহানি ঘটাইয়াছেন।

নৈষধ চরিতের প্রতিপাদ্য বিষয় প্রধানতঃ এই ঃ—নিষধ দেশের অধিপতি, অনন্ত গুণের আধার, পরম কান্তিশালী, যুবাপুরুষ রাজা নল, লোকপরম্পরায়, বিদর্ভ দেশের রাজা ভীমের দুহিতা, পরমসুন্দরী দময়ন্তীর অলৌকিক রূপলাবণ্যের কথা শ্রবণ করিয়া, ক্রমে তৎপ্রতি একান্ত অনুরাগী হইয়া উঠেন; এ দিকে বিদর্ভরাজনন্দিনী দময়ন্তীও শ্রীমান্‌ নলের রূপরাশি এবং গুণগরিমার কথা ক্রমে বিদিত হইয়া, নলের প্রতি অনুরাগিণী হন। পরম সম্মানিত রাজা নল শক্তিশালী পুরুষ ছিলেন। তিনি মনে যতই ক্লেশানুভব করুন না কেন, তদীয় অনুরাগের বিষয় অন্য কাহারও কর্ণগোচর হইতে দেন নাই। দময়ন্তীও রাজার কুমারী, হৃদয়ের উপর অতুল আধিপত্য

ছিল, তিনি আত্মহৃদয়ের অদম্য আকাঙ্ক্ষার কথা, কদাচ মাতা-পিতার গোচরীভূত করিবার অবসর দেন নাই। উভয়েরই এই ভাবে, দিনের উপর দিন, মাসের উপর মাস, ক্রমে বর্ষের উপর বর্ষ অতিবাহিত হইতেছিল। নল ভাবি-প্রণয়িনীর বিরহে অধীর হইয়া, একদা, পাছে আত্মপ্রকাশ হয়, এই সংশয়ে কতিপয় পরিচিত সহচরসহ, উদ্যান-বাটিকায় চলিয়া যান। তথায় যাইয়া, এক অতি মনোরম স্বর্ণ-নির্ম্মিত হংসকে দেখিতে পান, এবং কৌতূহলাক্রান্ত হইয়া তাহাকে ধরিয়া ফেলেন। হংস তখন প্রাণভয়ে অনেক বিলাপ করে; তচ্ছ্রবণে নল দয়াপরবশ হইয়া, তাহাকে ছাড়িয়া দেন। হংস বিপন্মুক্ত হইয়া, আনন্দ-পূর্ণহৃদয়ে প্রাণদাতা নলের প্রত্যুপকার করিতে চাহে, এবং ক্রমে অনেক কথার পর, ধীরে ধীরে দময়ন্তীর রূপের প্রশংসা-বাদপূর্ব্বক, দময়ন্তীর সহিত নলের পরিণয়ের ঘটকতা বা দৌত্য করিতে প্রতিশ্রুত হইয়া, বিদর্ভদেশের রাজধানী কুণ্ডিননগরে, দময়ন্তীর উদ্যানবাটিকায় উড়িয়া যায়। দময়ন্তী তখন সখীগণের সহিত তথায় উপস্থিত। অকস্মাৎ কাঞ্চনকায় হংস দর্শন করিয়া, বালিকাসুলভ কৌতূহলের বশবর্ত্তিনী হইয়া, রাজকুমারী তাহাকে ধরিতে ছুটিয়া যান, হংসও খেলাইতে খেলাইতে, তাঁহাকে সখীবৃন্দের একটু অন্তরালে লইয়া যায় এবং অতিমধুর বাক্যালাপে প্রবৃত্ত হয়। একে ত সোণার হাঁস, তাহাতে আবার সে মধুরকণ্ঠে কথা কহিতেছে, মুগ্ধা দময়ন্তী

আরও বিমোহিত হইয়া পড়েন। তাঁহার চিত্তের যত কিছু ভাব, যত কিছু বাসনা, সমস্ত ক্ষণকালের জন্য তিরোহিত হয়, তিনি চিত্রপুত্তলিকাপ্রায় দাঁড়াইয়া ও অবাক্ হইয়া, হংসের কথা শুনিতে শুনিতে বিস্ময়সাগরে নিমগ্ন হন। প্রবীণ ঘটক-রাজ হংস দময়ন্তীর অনন্ত রূপ ও অনুপম যৌবনোন্মেষের প্রশংসা দ্বারা, বালিকার সুকোমল ও সুনির্ম্মল হৃদয়খানি একেবারে করগত করিয়া ফেলে, ও সেই হৃদয়ে রূপবান্ নলের রূপরাশির একটা সংস্কার জন্মাইয়া দেয়। হংসমুখে নলের রূপগাথা শুনিতে শুনিতে দময়ন্তী কেমন যেন তন্দ্রালস হইয়া পড়েন, ও নির্জ্জনে, হংসের নির্ব্বন্ধাতিশয়ে একান্ত আকৃষ্ট হইয়া, স্বীয় হৃদয়-নিহিত নলানুরাগ প্রকাশ করিয়া ফেলেন। হংসও নলের সহিত দময়ন্তীর পরিণয় সংবদ্ধ করিতে প্রতিশ্রুত হইয়া হাসিতে হাসিতে অদৃশ্য হয়। ক্রমে উভয়ের প্রতি উভয়ের অনুরাগ আরও বাড়িতে থাকে। বয়স্থা সহোদরার তদানীন্তন বিরহমলিন কান্তি দেখিয়া, বিজ্ঞভ্রাতা যুবরাজ দম স্বয়ংবরসভার আহ্বান করেন। ভারতের তাবৎ রাজন্যবর্গ তথায় উপস্থিত হন, রাজা নলও তথায় যাত্রা করেন। নারদের কৌশলে, ইন্দ্র, বরুণ, যম ও অগ্নি—এই অমর-চতুষ্টয়ও যুগপৎ দময়ন্তী-রত্নলাভের সঙ্কল্পে যাত্রা করেন। পথিমধ্যে নলের সহিত তাঁহাদিগের সাক্ষাৎকার হয়। শ্রীমান্ নলের অনুপম কান্তিদর্শন করিয়া, তাঁহারা চারিজনেই আত্মসৌন্দর্য্যের

হীনতাবোধে দময়ন্তীলাভে একপ্রকার নিরাশ হন, ও পরামর্শ করিয়া, দান-বীর নলের নিকট এক ভিক্ষা চাহেন। নল প্রার্থিত বস্তুর দেয়াদেয়ত্ব বিবেচনা না করিয়াই, "যাহা ইচ্ছা বলুন, সামর্থ্য থাকিলে দান করিব"—এই প্রতিজ্ঞা করিয়া বসেন। দেববৃন্দ তখন সুযোগ বুঝিয়া, দময়ন্তী-সকাশে, তাঁহাদের চারিজনের জন্যই পৃথগ্‌ভাবে দৌত্য করিবার নিমিত্ত নলকে অনুরোধ করেন। নল, একান্ত বিচলিত-হৃদয়ে, সে প্রার্থনায় সম্মতি দেন ও দময়ন্তী-রত্নের আশায় জলাঞ্জলি দিয়া, কুণ্ডিন-নগরের স্বয়ংবর-সভায় উপস্থিত হন। ক্রমে অনেক ঘটনার পর, দেবদৌত্যরত রাজা নলের সহিত দময়ন্তীর নির্জ্জনে সাক্ষাৎকার হয়। নলের মুখে দেবতাদের রূপগুণের অতিস্তুতি শ্রবণ করিয়া, ও 'দেবচতুষ্টয়ের যাহাকে ইচ্ছা বরণ কর,'—এই উক্তি অবগত হইয়া, নলাকৃষ্টহৃদয়া রাজকুমারী মূর্চ্ছিত হইয়া পড়েন। মূর্চ্ছাবসানে, তাঁহার বিলাপ ও রোদন শ্রবণ করিয়া দয়ার্দ্রহৃদয় নল একান্ত কাতর হইয়া পড়েন, ও নারীবধের মহাপাপ এড়াইবার নিমিত্ত আত্মপরিচয় প্রদান করেন। দেবতারা নলের পরীক্ষায় প্রীত হইয়া দময়ন্তীকে নলের করে অর্পণ করিতে মানস করেন। নলদময়ন্তীর পরিণয় সম্পন্ন হয়। শনি নলের রন্ধ্রগত হইয়া নবদম্পতিকে বিড়ম্বনার এক-শেষে নিমজ্জিত করে। দুর্দ্দশার চরম সীমায় তাঁহারা উপনীত হইয়া, অনেক কষ্ট পাইয়া, অনেক লাঞ্ছনা ভুগিয়া, পুনরায়

দীর্ঘকাল পরে, প্রকৃতিস্থ হন। নলের বিড়ম্বনার দিনে, রাজনন্দিনী দময়ন্তী ছায়ার ন্যায় অনুবর্ত্তিনী থাকিয়া, পতিদেবতার পরিচর্য্যাপূর্ব্বক জগতে সতীত্বের একটা মহান্ আদর্শ স্থাপন করিয়াছিলেন। নৈষধকাব্যের প্রধান উপজীব্য বৃত্তান্ত এই।

ইহাই নানা অলঙ্কারে সাতিশয় পল্লবিত করিয়া, বর্ণনাবাহুল্য-প্রিয় মহাকবি শ্রীহর্ষ, এই দ্বাবিংশতি সর্গময়, বিশাল কাব্য প্রণয়ন করেন।

কালিদাসাদির কাব্যের সর্গের তুলনায় নৈষধের সর্গ অতি বিস্তৃত। কোন কোন সর্গ এত দীর্ঘ যে, পাঠকালে বারবার সমাপ্তি কতদূর দেখিতে ইচ্ছা হয়। সর্ব্বসমেত নৈষধে প্রায় ২৮০০ শত শ্লোক আছে। রামায়ণ মহাভারতের পর এত অধিক শ্লোক, সংস্কৃত অন্য কোনও সুপ্রচলিত কাব্যে তত পরিদৃষ্ট হয় না। পণ্ডিতগণ নৈষধকে দুইভাগে বিভক্ত করিয়াছেন, পূর্ব্বভাগ ও উত্তরভাগ। পূর্ব্বভাগ অপেক্ষা উত্তরভাগ অতীব আদিরসাত্মক নির্জ্জনে একাকী ব্যতীত অপরের সহিত একত্র উহার অনেক স্থল পাঠ করাও অনেক সময়ে দায় হইয়া পড়ে। আদিরসের অতি-মাত্র অভিব্যক্তিতে, প্রকৃতপক্ষে, অনেক স্থলে নৈষধের রুচি-করতার হানি ঘটিয়াছে। উৎপ্রেক্ষা, অতিশয়োক্তি ও অনুপ্রাস অলঙ্কারের অতিব্যবহারে নৈষধের অধিকাংশ স্থলে চমৎ-কারিতার অভাব জন্মিয়াছে। শ্রীহর্ষ যদি আত্মরচনায় অন্ততঃ কিয়ৎপরিমাণেও সংযম অবলম্বন করিতেন, তাহা হইলে, তদীয়

কাব্য "সর্ব্বমত্যন্তগর্হিতং" এই মহাজন-সম্মত দৃষ্টান্তের বিষয়ীভূত হইত না। মাতুল মম্মটের তীব্র কটাক্ষেও কবিকে ব্যথিত হইতে হইত না।

নৈষধের অনেক স্থলে অতি উপাদেয় শ্লোক আছে, সত্য, কিন্তু তাহাতে কবিত্ব অপেক্ষা পাণ্ডিত্যেরই সদ্ভাব অধিক। তিনি যে একজন অতি প্রবীণ নৈয়ায়িক ছিলেন, তাহা তদীয় রচনাপাঠে স্পষ্টতই হৃদয়ঙ্গম হয়। প্রাচীন পণ্ডিতবৃন্দের নৈষধেপদলালিত্যং" এই উক্তি একেবারে অর্থশূন্য নহে। অনেক স্থলে ললিতপদবন্ধ কবিতার সদ্ভাব পরিদৃষ্ট হয়। ভাবপূর্ণ কবিতারও অসদ্ভাব নাই। কিন্তু অতবড় বিরাট গ্রন্থের অনুপাতে, তাদৃশী কবিতার সংখ্যা ধর্ত্তব্যই নহে। তবে সেই সেই ভাবপূর্ণ কবিতার আলোচনা করিলে, তিনি যে এক অতি মহান্ কবি ছিলেন, তাহা অঙ্গীকার করিতে হয়। অনেক কবিতায় প্রসাদগুণ দেখিতে পাওয়া যায়। তত্তৎ কবিতা পাঠে হৃদয়ে যে অনির্ব্বচনীয় আনন্দরসের উদ্রেক হয়, তৎ-পরবর্ত্তী কবিতা পাঠের সময়ে, অনেক স্থলেই, সেই উদ্রিক্ত রস একেবারে বিশুষ্ক হইয়া যায়।[১]

বিদর্ভ দেশের রীতিকে সংস্কৃতে বৈদর্ভী রীতি বলে। বৈদর্ভী রীতিতে অনুপ্রাসের তত প্রাচুর্য্য থাকার কথা নহে;

১। নৈষধ—১ম সর্গ, ৫০ শ্লোক, এবং ৫১ ও ৫২, ৫৩, ৫৪।

গৌড়ী রীতিতে থাকিতে পারে। বিদর্ভ-রাজ-পুত্রীর পরিণয়-বৃত্তান্ত-মূলক কাব্যে অত্যধিক অনুপ্রাস ব্যবহার করিয়া, কবি শ্রীহর্ষ, গৌড়ী রীতির প্রতি শ্লেষকর্ত্তা কোনও আলঙ্কারিকের শ্লেষবাক্যের প্রত্যুত্তর দেন নাই ত? এরূপ মনে হওয়া আশ্চর্য্য নহে।১

নৈষধের চতুর্থ সর্গে, বিরহিণী দময়ন্তীর যে সকল উক্তি আছে, তাহার অনেকগুলি, অত্যন্ত কঠোর কল্পনায় পরিপূর্ণ। উহা ব্যতীত, অন্যত্র দময়ন্তীর সকল উক্তিই পাঠের যোগ্য, পড়িলে তৃপ্তি জন্মে।

নৈষধের কতিপয় কবিতা এতই মধুর যে, পণ্ডিতগণের অনেকে অনেক সময়ে আবৃত্তি করিয়া থাকেন। সঙ্খ্যায় অল্প হইলেও, নৈষধ কাব্যের অঙ্গে সেগুলি প্রকৃতই অলঙ্কার স্বরূপ।২ পাঠকগণের কৌতূহল নিবৃত্তির মানসে, নিম্নে তাহার দুই চারিটির সন্ধান প্রদত্ত হইল।

---

১। কাব্যাদর্শ ১ম পরিচ্ছেদ, ৪৪, ৪৬, ৪৮, ৪৯, ৫০, ৫৪, ৬০ প্রভৃতি।

২। ১ম, ৫০ ১২০, ১২৮, ১৩১, ১৩৫, ১৩৬, ১৩৮। ৩য়—৪৬, ৪৯, ৫৮ ৫৯, ৬০, ৬৩, ৮০, ৯১, ৯৩, ৯৪, ১২৬। ৪র্থ—৪৬।

# একাদশ অধ্যায়।

## ব্যাস ও শ্রীহর্ষ।

আদি কবি বাল্মীকির অমৃত-নিস্যন্দিনী কবিতার চমৎকারিতায় বিমুগ্ধ হইয়া, বাল্মীকিরই শিষ্যরূপে, কবিকুল-রবি কালিদাস রঘুবংশ প্রণয়ন করিয়াছেন। গুরু বাল্মীকির অবিনশ্বর কাব্য রামায়ণের সহিত শিষ্য কালিদাসের রঘুবংশও অবিনশ্বর হইয়া রহিয়াছে। মহর্ষি ব্যাসের বিরাট্ মহাভারতরূপী নন্দনকানন হইতে, কালিদাস, কতিপয় মনোরম কুসুম চয়ন করিয়া, শকুন্তলা লিখিয়া গিয়াছেন; মহাভারতের ন্যায় অভিজ্ঞান-শকুন্তলও অবিনশ্বর হইয়া আছে। যতদিন মানবসমাজ থাকিবে, ততদিন রামায়ণ-মহাভারত এবং রঘুবংশ-শকুন্তলাও আদরের সহিত পঠিত, গীত ও কীর্ত্তিত হইবে। মহর্ষি ব্যাসের হিমাচল সদৃশ বিরাট্ মহাভারতের বিপুল চিত্রাবলীর অন্যতম নলদময়ন্তী-চিত্র উপজীব্য করিয়া, কবিবর শ্রীহর্ষ নৈষধচরিত লিখিয়াছেন; কিন্তু কালিদাসের ন্যায় কৃতকার্য্য হইতে পারেন নাই। যদি শ্রীহর্ষ মহাভারতের আখ্যানভাগ পরিহারপূর্ব্বক, স্বীয় কপোলকল্পিত কোনও বিষয় অবলম্বন করিয়া, কাব্য প্রণয়ন করিতেন, তাহা হইলে, তিনি যে অধিকতর প্রশংসার ভাজন হইতেন, তাহাতে সন্দেহ নাই।

ব্যাসের অঙ্কিত নলদময়ন্তীর চিত্র বিষাদের ধূসর আবরণে আচ্ছাদিত; তাহার দর্শনে প্রেমিকের নয়ন আপনিই সজল হইয়া আইসে। দর্শকের হৃদয় অজ্ঞাতসারে দ্রবীভূত হইয়া পড়ে। সেই আদর্শ অবলম্বন করিয়া, শ্রীহর্ষ নৈষধচরিত প্রণয়ন করিয়াছেন, কিন্তু আদর্শের মর্য্যাদা অক্ষুণ্ণ রাখিতে পারেন নাই। ব্যাসকৃত চিত্রের সহিত শ্রীহর্ষকৃত চিত্রের অনেক বৈষম্য ঘটিয়াছে। বৈষম্য ঘটিলেই দোষের কারণ হয় না। কালিদাসের সহিতও ব্যাসের কল্পনাগত বৈষম্যের দৃষ্টান্ত দেখিতে পাওয়া যায়। অভিজ্ঞান-শকুন্তল এবং কুমারসম্ভব তাহার নিদর্শন। একখানিতে অনসূয়া, প্রিয়ংবদা ও দুর্ব্বাসার সৃষ্টি, আর একখানিতে পরিণয়ের পূর্ব্বে, মদনভস্মের সৃষ্টি-প্রভৃতি। কিন্তু এই বৈষম্যে প্রকৃত আদর্শ, ব্যাস-লিখিত দুষ্মন্ত-শকুন্তলার চিত্র বা হরগৌরীর চিত্র কোন প্রকারে অঙ্গহীন হয় নাই, বরঞ্চ উজ্জ্বলতরই হইয়াছে।[১] শ্রীহর্ষকৃত বৈষম্যে আদর্শস্থানীয় মহাভারতীয় নলদময়ন্তী-চিত্রের কোনরূপ উৎকর্ষ সাধিত হয় নাই। মহাভারত বা রামায়ণ এক উদ্দেশ্যে লিখিত, আর উহাদের তুলনায় ক্ষুদ্রতর রঘু, কুমার, শকুন্তলা নৈষধ-প্রভৃতি কাব্যাবলী অন্য উদ্দেশ্যে লিখিত। অথবা এই সকল কাব্যের প্রত্যেক খানিতেই অন্য উদ্দেশ্য থাকুক-না-থাকুক, থাকা যে সর্ব্বতোভাবে উচিত, তাহা অবশ্য স্বীকার্য্য।

(১) মতকৃত "কালিদাস" গ্রন্থের কুমার ও শকুন্তলা-বিশ্লেষণ দ্রষ্টব্য।

রামায়ণ মহাভারত প্রভৃতি, ভারতের গৌরবাস্পদ মহাকাব্য-নিচয়, সকললোক-মোহনের নিমিত্ত লিখিত হইয়াছিল। আর তদনুবর্ত্তী কাব্যাদি, মাত্র শিক্ষিত সামাজিকগণের জন্য রচিত হইয়াছিল। সুতরাং রামায়ণ মহাভারত আর অপরাপর অনার্ষ কবিকৃত কাব্য, একই উদ্দেশ্যে লিখিত হয় নাই। শিক্ষিত সামাজিকগণের তৃপ্তি-সাধনের উপযোগী করিতে যাইয়া, তাই কালিদাস-ভবভূতিকে, প্রকৃত আদর্শ হইতে একটু দূরে সরিয়া আসিতে হইয়াছে, দুই একটি স্থলে দুই একখানি নূতন চিত্রের যোজনা করিয়া, সমগ্র ভারতের সকল সমাজের জন্য ব্যাস বাল্মীকি যে চিত্র অঙ্কিত করিয়া গিয়াছেন, তাহাকে, তদপেক্ষা অল্পায়তন সমাজের উপযোগী করিতে হইয়াছে। এই ব্যতিক্রমে প্রকৃত গ্রন্থের উৎকর্ষ বই অপকর্ষ ঘটে নাই। কিন্তু শ্রীহর্ষ, স্বকাব্যে সেই উৎকর্ষসাধন করিতে পারেন নাই। মহাভারতের সমস্ত ঘটনাই, তিনি আত্ম-কবিতার মজ্জারূপে অবলম্বন করিয়াছেন, অথচ স্বীয় অতিশয়িত কল্পনার আড়ম্বরে, মহাভারতীয় চিত্রকে নিষ্প্রভ করিয়া ফেলিয়াছেন। যদি, মহাভারতের নলদময়ন্তীর চিত্রের সহিত তুলনা করিয়া পড়িবার অবসর না দিতেন, যদি মহাভারতের বিষয় অবলম্বন করিয়া কাব্য না লিখিতেন, তাহা হইলে, শ্রীহর্ষের কাব্য যে অধিকতর আনন্দ-জনক হইত, তাহাতে সংশয় নাই। তুমি যদি পূর্ণিমার চন্দ্রের বর্ণন করিতে যাও, তবে তোমাকে এমন কথা বলিতে হইবে,

এমন বিষয় প্রদর্শন করিতে হইবে, যাহা পূর্ণিমার চন্দ্রে আছে, অথচ যাহা সাধারণ দর্শকে, অজ্ঞতাপ্রযুক্ত, সম্যক্-প্রকারে দেখিয়াও দেখে না বা বুঝিয়াও বুঝে না। তবেই তোমার পূর্ণচন্দ্রবর্ণন সহৃদয়হৃদয়রঞ্জন হইবে। আর তাহা না করিয়া, তুমি যদি এমন কথা বলিয়া ফেল, যাহার সত্তা পূর্ণিমার চন্দ্রে কোন দিন কেহ শুনে নাই বা দেখে নাই, তোমার বর্ণনা পড়িয়া, যাহা খুঁজিয়াও বাহির করিতে পারে না, তাহা হইলে জানিও, তোমার বর্ণনা কখনও কোন রসজ্ঞ সহৃদয়ের মনোরঞ্জিনী হইবে না। যে আদর্শ তোমার উপজীব্য, পার যদি, তাহার উৎকর্ষ বিধান কর, কিন্তু প্রাগল্‌ভ্যবশে, তাহার অপকর্ষ বিধান করিবার তুমি কে? দুর্ব্বাসার শাপ সৃষ্টি করিয়া তুমি মহাভারতীয় দুষ্মন্ত-চরিত্রের মর্য্যাদাবৃদ্ধি করিয়াছ, বেশ কথা। কিন্তু এমন কার্য্য তুমি করিতে পার না যাহাতে মহাভারতীয় দুষ্মন্ত-চরিত্রের অবনতি ঘটিতে পারে। মহাভারতের নলদময়ন্তী-চিত্রের উৎকর্ষ-বিধান করিতে পারিলে, শ্রীহর্ষের যে কাব্য যত সর্ব্বাঙ্গসুন্দর হইত, তাহা না পারায়, এবং স্থানে স্থানে বরং তদ্বিপরীত বিধান করায়, অর্থাৎ অপকর্ষ বিধান করায়, সেই কাব্য তত অসুন্দর হইয়া পড়িয়াছে। মহাভারতে যেমন যেমন আছে, নৈষধচরিতেও নলদময়ন্তী-বৃত্তান্ত ঠিক তেমন তেমনই লিখিত। সেই লোকপরম্পরায় উভয়ের উভয়-সৌন্দর্য্য-সংবাদ-শ্রবণ, সেই পূর্ব্বরাগ, উপবনমধ্যে নলের গমন, স্বর্ণ-

হংস দর্শন প্রভৃতি মহাভারতীয় বৃত্তান্তের অবিকল অনুকৃতিতে নৈষধ পরিপূর্ণ। তবে প্রভেদ এই, মহাভারতে যাহা অতি অল্পের মধ্যে পাঠকের মনোহর, নৈষধে, অতি বিস্তৃত ভাবে বর্ণিত হওয়ায়, তাহা পাঠকের বিরক্তিকর।

শব্দের দিকে বা বাহ্য অলঙ্কারের দিকে লেখকের মন অতি নিবিষ্ট থাকিলে, কাব্যের যে দশা হয়, নৈষধের সেই দশা ঘটিয়াছে। যদি শ্রীহর্ষ, শব্দাড়ম্বর বা অলঙ্কারপ্রিয়তা কথঞ্চিত পরিহার করিতে পারিতেন, তাহা হইলে তদীয় কাব্য যে একখানি অতি সুন্দর মহাকাব্য হইত, তাহা কে অস্বীকার করিবে? নৈষধচরিত লিখিয়া তিনি কালিদাসের ন্যায় যশস্বী না হউন, কিন্তু তিনি যে কবিতারচনায় একজন বিশেষ পারদর্শী ছিলেন, ইহা না বলিলে, অপলাপ করা হয়। কাব্যের অনেক স্থলে দেখি, গৈরিক স্রাবের ন্যায়, তাঁহার কবিতার নির্ঝর বহিয়া চলিয়াছে; তাঁহাকে কল্পনার শুশ্রূষা করিয়া কবিতা লিখিতে হয় নাই। নৈষধচরিতের এইরূপ মনোহারিণী যে সমুদয় কবিতা আছে, মাত্র সেইগুলির একত্র গ্রন্থন করিয়া যদি তিনি কাব্যখানি সম্পূর্ণ করিতেন, তাহা হইলে, যতই ক্ষুদ্র হউক না কেন, সেই কাব্য এই বৃহদায়তন কাব্য হইতে যে উত্তম হইত, তাহাতে সংশয়ের কারণ নাই। কিন্তু সে ত্যাগস্বীকার শ্রীহর্ষ করিতে পারেন নাই, এবং পারেন নাই বলিয়াই অনেক মহার্ঘ কবিতা-রত্নে বিমণ্ডিত হইয়াও

তদীয় বিরাট্-কায় নৈষধচরিত, কালিদাস ভবভূতি প্রভৃতির কাব্যাবলীর ত্রিসীমায়ও পঁহুছিতে পারে নাই।

---

# দ্বাদশ অধ্যায়।

## উপসংহার।

সাধারণ ভাবে, ভারবি, মাঘ এবং নৈষধের আলোচনা শেষ হইল। কালিদাসের কাব্যে লিখিত প্রধান প্রধান চরিত্রের বিশ্লেষণ করিবার সুযোগ ঘটিয়াছিল, "কালিদাস" গ্রন্থে তাহা করিয়াছি। সাধ্যমত, ভবভূতির কাব্যের প্রধান প্রধান চিত্রাবলীর সম্বন্ধেও "শ্রীকণ্ঠ" গ্রন্থে দু'এক কথা বলিয়াছি। আক্ষেপের বিষয়, বর্ণনীয় গ্রন্থত্রয়ের প্রধান পুরুষদিগের চরিত্র বিশ্লেষণ করিয়া দেখাইবার সুযোগ পাইলাম না।

ভারবি-কাব্যে যে সমুদয় ঘটনা বর্ণিত হইয়াছে, তাহার প্রায় প্রত্যেকটিই মহাভারতে পরিদৃষ্ট হয়। মহাভারতের মনোহারিণী রচনার উপর, ভারবি নূতন কোনও বর্ণ-সংযোগ করিতে পারিয়াছেন কি না, তাহা পাঠকবৃন্দ বিচার করিয়া দেখিবেন। সমগ্র ভারবি-কাব্যের মধ্যে, এমন একটিও উল্লেখযোগ্য বৃত্তান্ত নাই, যাহা মহাভারতে দেখিতে পাওয়া না যায়। ভারবির প্রারম্ভ-ভাগে যে বনেচররূপী গুপ্তচরের কথা বর্ণিত হইয়াছে,

মাত্র তাহাই ভারবি কবির কল্পনাপ্রসূত বলিয়া কোনমতে ধরিয়া লওয়া যাইতে পারে। মহাভারতের বনপর্ব্বান্তর্গত অর্জ্জুনাভিগমন পর্ব্বের ২৬শ অধ্যায়ে, দ্বৈতবনবাসী যুধিষ্ঠিরের সমীপে "বকদাল্‌ভ্য" উপস্থিত হইয়া অনেকগুলি হিতকথা কহিয়াছিলেন। সেই আদর্শ স্মরণ করিয়া, হয়ত ভারবি বনেচররূপী গুপ্তচরের সৃষ্টি করিয়া থাকিবেন। এইটুকু মাত্র বাদ দিলে, আর সমস্ত চিত্রই, সমস্ত কথাই মহাভারত হইতে যে সাক্ষাৎ-সম্বন্ধে গৃহীত, তাহা উভয় গ্রন্থ মিলাইয়া পাঠ করিলে, অনায়াসেই হৃদয়ঙ্গম হয়। ফলতঃ—অর্জ্জুনাভিগমন পর্ব্বের ২৬শ অধ্যায় হইতে ৩৭শ অধ্যায় পর্য্যন্ত,—এবং সম্পূর্ণ কৈরাত পর্ব্বের সমস্ত ঘটনাই ভারবিতে পুনঃ কীর্ত্তিত হইয়াছে।

পাঠকগণের কৌতূহল-নিবৃত্তির জন্য, নিম্নে মহাভারতের ঐ ঐ পর্ব্বস্থ অধ্যায়গুলির সন্ধান প্রদত্ত হইল, ইহাতেই মদীয় উক্তির যাথার্থ্য উপলব্ধ হইবে।১ অধিক কি, যে বরাহটিকে বাণবিদ্ধ করায়, কিরাতরূপী মহাদেবের সহিত তপস্বী অর্জ্জুনের

---

১। মহাভারত, বনপর্ব্বান্তর্গত অর্জ্জুনাভিগমন পর্ব্ব।

২৫শ অধ্যায়, পাণ্ডবান্ প্রতি মার্কণ্ডেয়াগমনম্।

২৬　„　যুধিষ্ঠীরং প্রতি বকদাল্‌ভ্যোক্তিঃ।

২৭　„　যুধিষ্ঠিরং প্রতি দ্রৌপদীবাক্যম্।

২৮　„　প্রহ্লাদবলিসংবাদঃ।

২৯　„　ক্রোধং দূষয়িত্বা যুধিষ্ঠিরস্য দ্রৌপদ্যুপদেশঃ।

বাদানুবাদ হইয়াছিল, সেই বরাহটিও মহাভারতে বর্ণিত আছে। সুতরাং নূতন চরিত্র সৃষ্টি কিরাতার্জ্জুনীয় কাব্যে আদৌ নাই বলিলেও হয়। তবে কৃতিত্বের এই যে, মহাকবি ভারবি, এমনই মনোজ্ঞ ও পণ্ডিতজনসেব্য ভাষায় ঐ সকল ঋষি-চরিত বৃত্তান্তের পুনর্বর্ণন করিয়াছেন, যে, তাহা পাঠকালে, হৃদয়ে একটা মহান্ আনন্দ জন্মে। ভাষার পারিপাট্য-মহিমায় কিরাতার্জ্জুনীয় যথার্থই মহামহিমসম্পন্ন। "ভারবেরর্থগৌরবং"

---

৩০ অধ্যায়, যুধিষ্ঠিরং প্রাত দ্রৌপদ্যাঃ সোপহাসকথনম্।

৩১ „ দ্রৌপদীং প্রতি যুধিষ্ঠিরবাক্যম্।

৩২ „ দ্রৌপদীকৃতা কর্ম্মপ্রশংসা।

৩৩ „ ভীমকৃতা যুধিষ্ঠিরভর্ৎসনা।

৩৪ „ ভীমং প্রতি যুধিষ্ঠিরস্য প্রবোধবাক্যম্।

৩৫ „ যুধিষ্ঠীরস্য ক্রোধোৎপাদনার্থং ভীমবাক্যম্।

৩৬ „ যুধিষ্ঠিরস্য দুর্য্যোধনপক্ষীয়াণাং প্রশংসোক্তিঃ, ব্যাসাৎ স্মৃতি-বিদ্যালাভশ্চ।

৩৭ „ অর্জ্জুনস্য ইন্দ্রকীলপর্ব্বতগমনম্।

কিরাতপর্ব্ব।

৩৮ „ অর্জ্জুনস্য তপ আচরণম্।

৩৯ „ কিরাতবেশিনা মহাদেবেন সহ অর্জ্জুনস্য যুদ্ধম্, অর্জ্জুনকৃতঃ মহাদেবস্তবশ্চ।

৪০ „ মহাদেবাদর্জ্জুনস্য পাশুপতাস্ত্রলাভঃ।

৪১ „ বরুণকুবেরাভ্যাং অর্জ্জুনস্য দিব্যাস্ত্রপ্রাপ্তিঃ।

এই উক্তির সার্থকতা কিরাতার্জ্জুনীয়ের প্রায় সর্ব্বত্রই সুপরিস্ফুট।

শিশুপালবধকাব্যেও দেখিতে পাই, নূতন চরিত্রসৃষ্টি বিষয়ে বা পুরাতন চরিত্রের উৎকর্ষ-সাধনে, মাঘ কবি অতি-প্রশংসার কোনও পরিচয় দিতে পারেন নাই। মহাভারতের সভাপর্ব্বান্তর্গত রাজসূয়িক পর্ব্ব, অর্ঘ্যাভিহরণ পর্ব্ব এবং শিশুপালবধ পর্ব্ব অবলম্বন পূর্ব্বক, মাঘ কবি, স্বীয় কাব্য প্রণয়ন করিয়াছেন। এই তিন পর্ব্বে, সর্ব্বসমেত ১৩টি অধ্যায় আছে। এই ১৩ অধ্যায়স্থ সমস্ত কথাই শিশুপালবধে পুনঃকীর্ত্তিত হইয়াছে। ইহা ব্যতীত, কতকগুলি সর্গে, কেবল বর্ণনা-প্রিয়তার পরাকাষ্ঠা-প্রদর্শনার্থ, মাঘ কবি, রৈবতক-বর্ণন, শিবির-সন্নিবেশ প্রভৃতি অনেক অবান্তর বিষয়ের অবতারণা করিয়াছেন। তাহাতে কাব্যের প্রকৃত প্রতিপাদ্যের তেমন উৎকর্ষ সাধিত হয় নাই। তাই আবার বলি, কবিবর মাঘ যদি, এতগুলি সর্গ না লিখিয়া, মাত্র ১ম, ২য় ও চতুর্দ্দশ সর্গ লিখিয়া যাইতেন, তাহা হইলে, অধিকতর যশস্বী হইতে পারিতেন। সমগ্র মাঘ-কাব্যের মধ্যে ঐ তিন সর্গই উত্তম। পড়িবার কালে, হৃদয়ে যথার্থই একটা নিরাবিল আনন্দের উৎস উত্থিত হয়। তদীয় কাব্যের নানাস্থানে নানাপ্রকার দুঃশ্রব শব্দের বিন্যাস এবং বর্ণনার বাহুল্য থাকিলেও মাত্র ঐ তিন সর্গের চমৎকারিতা হৃদয়ঙ্গম করিবার নিমিত্ত, সহিষ্ণু পাঠককে মাঘকাব্য পড়িতে

অনুরোধ করি। মহাকবি মাঘ যে কীদৃশী কবিত্বশক্তি লইয়া ভূমণ্ডলে অবতীর্ণ হইয়াছিলেন, তাহার পরিচয়, ঐ তিন স্বর্গে দেদীপ্যমান। যদি সুদীর্ঘ মাঘকাব্যের অঙ্গে ঐ সর্গত্রয় স্থান না পাইত, তবে এতদিনে ঐ কাব্যের নাম পর্য্যন্তও বিলুপ্ত হইত। মাঘকাব্যের প্রকৃত সঞ্জীবনী সুধা ঐ সর্গত্রয়।

শ্রীহর্ষকৃত নৈষধচরিতেও নূতন চরিত্রসৃষ্টি বিষয়ে কোনও রূপ নৈপুণ্যের পরিচয় বা পুরাতন চরিত্রের উৎকর্ষ-সাধন বিষয়ে কোনরূপ শক্তির প্রমাণ পাওয়া যায় না। নানাবিধ ললিত পদলহরীতে নৈষধের কলেবর উদ্ভাসিত হইলেও, কাব্যের প্রাণস্বরূপ ভাবের মন্দতায় কাব্যখানি যেন কেমন নির্জীব হইয়া পড়িয়াছে। নৈষধের অনেক স্থলে, দেখি, এক একটি কবিতা পৃথক্ পৃথক্ ভাবে পড়িলে যত মধুর বোধ হয়, কাব্যের সহিত ধারাবাহিকরূপে পড়িলে তত হয় না। ইহার কারণ, কাব্যের নির্জীবতা। যদি রঘু, কুমার প্রভৃতির ন্যায় নৈষধ সজীব কাব্য হইত, তাহা হইলে, সমগ্র কাব্যখানি, একাদিক্রমে পাঠ করা এত দুরূহ হইত না। আমি ঠিক বলিতে পারি না, যে, এ পর্য্যন্ত কতজন পাঠক, অনুরাগপূর্ণ হৃদয়ে, সমগ্র নৈষধখানি আদ্যন্ত পাঠ করিতে সমর্থ হইয়াছেন। বিশুষ্কহৃদয়া বা স্বল্পজলা নদীতে যেমন কোন তরণীর অবাধিত গতি অসম্ভব, তদ্রূপ, ভাবের তরঙ্গে যে কাব্য আনর্ত্তিত নহে, তাহাতেও মনস্বী পাঠকের অবাধিত মনঃসংযোগ হওয়া কঠিন।

শ্রীহর্ষও, মহাভারতের বনপর্ব্বান্তর্গত সম্পূর্ণ নলোপাখ্যান পর্ব্ব উপজীব্য করিয়া নৈষধ লিখিয়াছেন। কিন্তু আদর্শের চমৎকারিতা অনুকরণে প্রকাশ করিতে পারেন নাই। ভারত-বর্ষীয় কোবিদকুলের অনেকে, নৈষধকে "অত্যুৎকৃষ্ট" বিশেষণে বিশেষিত করিলেও, সহৃদয়-হৃদয়ের কতটা স্থান, নৈষধচরিত অধিকার করিতে সমর্থ হইয়াছে, তাহা নিরূপণ করা বড়ই কঠিন।

যাঁহার বিরচিত কাব্য আদর্শ করিয়া তুমি কাব্য লিখিতে বসিয়াছ, মনে রাখিও, তাঁহার সহিত তুলনার অবসর দেওয়া তোমার উচিত নহে। ব্যাস-বাল্মীকি, যে সকল স্থলে দীর্ঘ দীর্ঘ বর্ণনা করিয়াছেন, দেখিতে পাই, কালিদাস তথায় এক কথায় সমস্ত চকিতের মধ্যে বলিয়া গিয়াছেন, আর তাঁহারা যে স্থানে অতি অল্প কথায় বর্ণনা করিয়াছেন, কালিদাসের ভাষা তথায় দশভুজার মূর্ত্তি পরিগ্রহ পূর্ব্বক, যেন দশহস্তে মাধুরী বর্ষণ করিতে করিতে মন্থরপদে চলিয়াছেন। এই জন্যই ব্যাসাদির সহিত কালিদাসের তুলনার অবসর ঘটে নাই। ভারবি বা মাঘ এই রহস্য সম্যক্ প্রকারে রক্ষা করিতে পারেন নাই, আর শ্রীহর্ষ ইহা একেবারেই উপেক্ষা করিয়াছেন। যেখানে ব্যাসের বর্ণনা যত অধিক, তথায় শ্রীহর্ষের বর্ণনা তত অধিকতর। এই কারণেই আদর্শ অপেক্ষা অনুকরণ অপকৃষ্ট হইয়াছে। নৈষধে অনেক রস-ভাব-বহুল কবিতার সদ্ভাব আছে, সত্য, এবং

সেগুলির এক একটির পাঠকালে আনন্দ বৰ্দ্ধন হয়, ইহাও সত্য, কিন্তু তাহাতে বিশাল নৈষধের কলেবর পরিপুষ্ট করিতে পারেন নাই। কোনও কাননের কোনও অলক্ষিত ভাগে, হয়ত দুই একটি সুন্দর কুসুম প্রস্ফুটিত থাকিতে পারে, কিন্তু তাহাতেই কাননকে কুসুম-সম্পাদে সম্পন্ন বলা যাইতে পারে না, কুসুমরাশি-সমুজ্জ্বল কাননের নয়নতর্পণ সৌন্দর্য্যের পিপাসা, সেই কাননে মিটিতে পারে না। নৈষধের স্থানে স্থানে সুন্দর সুন্দর দুই চারিটি শ্লোক থাকিলেও তাহাতে কাব্যামোদপ্রিয় রসিক সামাজিকের প্রীতি উৎপন্ন হয় না। নীল গগনের কোথাও একটি মাত্র নক্ষত্রের উদয়ে যে শোভা, নক্ষত্ররাজি-বিরাজিত গগনের শোভা তাহা অপেক্ষা যে অনেক অধিকতর ইহা কে না অঙ্গীকার করিবে ? ধর্ম্মের জন্য কাব্য পাঠ নহে, সৌন্দর্য্যের জন্য কাব্যপাঠ আবশ্যক। সৌন্দর্য্যের যাহাতে পর্য্যাপ্ত উল্লাস নাই, তাহা সহৃদয়-হৃদয়ের একান্ত সেব্য হইতে পারে না। যদি শ্রীহর্ষ গ্রন্থখানি অত বিস্তৃত না করিতেন এবং মাত্র স্বরচিত কতিপয় মধুর কবিতানিচয় রচনা করিয়াই লেখনীর সংযম করিতে পারিতেন, তাহা হইলে, নৈষধের নাম রঘু কুমারাদির পরই কীর্ত্তিত হইত, সন্দেহ নাই।